# আশুতোষ মুখোপাধ্যায় রচনাবলী

## ষষ্ঠ খণ্ড

আশুতোষ মুখোপাধ্যায়





মিত্র ও ঘোষ পাবলিশার্স প্রাঃ লিঃ
১০, শ্যামাচরণ দে স্ট্রীট, কলিকাতা-৭৩

স ম্পা দ না

গজেন্দ্রকুমার মিত্র
অরুণকুমার মুখোপাধ্যায়
সর্বাণী মুখোপাধ্যায়

প্র চ্ছ দ প ট

অঙ্কন—অমিয় ভট্টাচার্য
মুদ্রণ—সান লিথোগ্রাফী

*ASUTOSH MUKHOPADHYAYA RACHANAVALI VOL VI*
An anthology of collection of complete works of Asutosh Mukherjee Vol-6. Published by Mitra & Ghosh Publishers Pvt. Ltd. 10 Shyama Charan Dey Street, Calcutta-700 073.

শব্দগ্রন্থন : লেজার ইম্প্রেশন

মিত্র ও ঘোষ পাবলিশার্স প্রাঃ লিঃ ১০, শ্যামাচরণ দে স্ট্রীট, কলিকাতা-৭৩ হইতে এস. এন. রায় কর্তৃক প্রকাশিত ও এস সি অফসেট ৩০/২ বি, হরমোহন ঘোষ লেন, কলিকাতা-৮৫ হইতে সন্দীপ চট্টোপাধ্যায় কর্তৃক মুদ্রিত

# সূচীপত্র

# ভূমিকা

আশুতোষ মুখোপাধ্যায় আমার বাড়ীর খুব কাছেই থাকতেন। সেটা ষাটের দশকের শুরু বোধহয়। একটা গল্প শোনাতে গিয়েছিলাম। গল্পের মধ্যে এক নারীর পতনের কাহিনী ছিল। আশুদা শুনে বললেন, পাপটা দেখিয়েছ— কত যন্ত্রণা থাকে জীবনের তা জানো? একজন বিখ্যাত চিত্রাভিনেত্রীর প্রসঙ্গ এনে বললেন, কী গভীর বেদনায় তাকে একটা অন্ধকার জগতের শিকার হতে হযেছে জানো? সেদিনই বুঝেছিলাম উনি মানবদবদী শিল্পী।

প্রাযই যেতাম আর তিনি এমন হঠাৎ চলে গেলেন। ভোববেলা লেকে বেড়াতে বেরিয়ে দেখা হত, কথা হত—সর্বাণীর অনুরোধে আশুতোষ মুখোপাধ্যায়ের রচনাবলীর এই খণ্ডটি সম্পাদনার দাযিত্ব নিয়েছি—কঠিন কাজ—তবু এর মধ্যে শিল্পীকে জানার একটা সুযোগ পাব—তাঁর বিস্তারিত গল্প-সাহিত্যের একাংশে তাঁর সৃষ্টিচেতনার কোন দিকটি ফুটেছে তার পরিচিতি দেবার চেষ্টা করব। জানি না কতটা সফল হব।

শরৎচন্দ্রব পরে গাল্পিক-সরসতাকে বিশেষভাবে প্রাধান্য দিয়েছিলেন আশুবাবু। উপন্যাসে জীবনবহস্য উপস্থাপনাব ক্ষেত্রে গল্প-কাহিনীজাল বিস্তারের একটা বিশেষ মূল্যবান দিক। বঙ্কিমচন্দ্রই এই কাহিনী প্লট নির্মাণের প্রথম স্থপতি। Story-force একটা মৌল আঙ্গিক। কেননা এই গল্পের ভিত্তিব ওপরেই চরিত্রগুলি গড়ে ওঠে—জীবনরসাপলব্ধির একটা দর্শন-জিজ্ঞাসায়। আর গল্প বা কাহিনীর বেখাই সরল-বক্ররীতিতে পরিণামের দিকে এক-এক ভাবে অগ্রসর হয। ইতিহাস থেকে বঙ্কিমচন্দ্র যেমন রোমান্সের কাহিনী চয়ন করে কবি-কল্পনার বামধনুতে এক আশ্চর্য বর্ণযোজনা করেছেন, তেমনি সামাজিক পারিবারিক জীবন থেকে, যে জীবনপরিবেশ আঠারো-উনিশ শতকের সামন্ততন্ত্রের— বঙ্কিমচন্দ্রের লেখনীতে সঞ্চালিত হয়েছে মানব-প্রবৃত্তি-নির্দেশিত কাহিনীরসধারা।

বোহিণী-কুন্দনন্দিনী-সূর্যমুখী-ভ্রমর প্রভৃতি চরিত্র—উনিশ শতকের সমাজ-পরিবেশের মর্মমূল থেকে কাহিনীরসের— "ডেস্‌টিনি"র প্রতীক। রবীন্দ্রনাথ এই নাট্য-অভিঘাত-প্রখর গাল্পিকতা থেকে জীবনকে ব্যক্তিত্বের তুঙ্গ-শীর্ষ এককত্বে—তাঁর উপন্যাসের নরনারীকে চেনবার একটা স্বাধীন রাস্তা তৈরি করলেন। আর এই ব্যক্তিমানসের নিভৃত গহন থেকে আমরা উঠে আসতে দেখলাম—বিনোদিনী-সুচরিতা-দামিনী-লাবণ্য-বিমলা-এলা ও কুমুদের—, যারা পুরুষবিহিত সমাজের নোঙ্গরঘাটে বাঁধা পড়তে চায় নি। মানসিকতার স্বাতন্ত্র্যে রবীন্দ্রনাথই উপন্যাসের আধুনিকতার নান্দীকার। শরৎচন্দ্র গল্পরস ও জীবনামৃতের সমন্বয় সাধক। এরপর কল্লোলপর্বের লেখককুল একেবারে দুই বিশ্বসমরের মধ্যকালীন সংশয়-সংকট-কণ্টকাকীর্ণ অর্থনীতিক যৌনতান্ত্রিক ও রাজনীতিক চৈতন্য-এর মধ্য থেকে নরনারীদের বাস্তব চেহারায় যেন তপ্ত-তাম্র-কাঠিন্যের অবয়ব

নির্মাণে অভিনিবিষ্ট হলেন। তবে তারাশঙ্করে—একটা যুগ-চেতন-ইতিহাসের গাল্পিকতা কালিন্দী-গণদেবতা-দুইপুরুষ প্রভৃতি উপন্যাসের বুননসমৃদ্ধ প্রেক্ষাপট তৈরি করার ব্যাপারে ঔদাসীন্য লক্ষ্য করি না। জনতাতনুর বেগ ও সমাজ-বাস্তবতার দুর্প্রতিরোধ্য আঘাত-সংঘাত কখনই ব্যক্তি-প্রেরিত নিভৃতির মানসপরিমণ্ডলে আমাদের একলা করে দেয় না।

মানিক বন্দ্যোপাধ্যায়ের বিজ্ঞানতীক্ষ্ণ মনোদর্শনে গাল্পিক আগ্রহ আর জীবনপ্রশ্ন দুয়েরই মিশেল আছে—বিশেষ তাঁর পুতুলনাচের ইতিকথা (প্রতীক দ্যোতনায় অবশ্য প্রখর) সম্পর্কে আমি এই দাবী করে থাকি।

প**াশ-ষাটেব দশকে সাম্যবাদী-চেতনা জাতীয়তাবাদ অনেকটা সংবৃত করে—বাঙ্গালীজীবন অতীত আলোআঁধারিব স্বপ্নতন্দ্রায় আচ্ছন্ন হতে চাইছিল। চাকুরি-কেবিয়ব পুত্রকন্যা-পত্নীদের নিয়ে ক্ষুদ্রতর পরিবার—এজেন্ট-অফিস-আধুনিক আদব মধ্যবিত্তকে অনেকটা পারিবেশিক কণ্ডূয়নের বশীভূত করে ফেলছিল—এব মধ্যে ছিল কিছু উচ্ছলতাময় জীবনসন্ধানের বেগ। আদর্শেব ভাঙচুর হচ্ছিল। উদ্বাস্তু কলোনীব কলুষ-নাশন পবিত্রতা আর নাগবিক-কলকাতা-কেন্দ্রিক একটা নবধারাপাত লেখা হয়ে চলছিল। বিভূতিভূষণ-জীবনানন্দের প্রকৃতিমুখীন নষ্টালজিযার দিন শেষ হয়ে এসেছিল।

অফিস কেরিয়ার-ধান্দাবাজ রাজনীতিতে মানুষ সেঁধিয়ে গেছে 'টুপাইস' করে নেবার জন্যে। পঞ্চাশ-ষাট দশকের সেই নাগরিক জীবনের জটিল মানসিকতাকে রূপ দিচ্ছিলেন বিমল কর-নবেন্দ্রনাথ মিত্র-আশুতোষ মুখোপাধ্যায় এঁরা সব। তবে বাংলা কথাসাহিত্যেব অবয়ব থেকে সহসা প্রেম-স্বপ্ন আর দাম্পত্যনীড়-বাঁধা জীবনের বেগ-আবেগ অন্তর্হিত হয়ে যেতে পারে না। কথাসাহিত্যে তাই ওই আমাদের গাল্পিক চালটা যথাপূর্ব চলছিল, কিন্তু চরিত্ররচনরীতি থেকে যেন লেখকরা একটু একটু সরতে চাইছিলেন। সত্যি কথা বলতে কি, হোটেল-বেস্তোবাঁ-স্টল-অফিস-মোটরের রুটিনবাঁধা গতাগতির মধ্যে ব্যক্তিজীবনেব নিটোল চেহারাটা ফোটবাব অবকাশ কই ? এই নাগরিকতাব গল্পই হয়েছিল উপন্যাসের উপজীব্য। সংবাদপত্র-চালিত সাহিত্যপত্রিকাগুলির মধ্যে শব্দসম্ভার একটা বড আকর্ষণ—পাঠকসমাজ চেয়েছিল অবকাশরঞ্জন গল্প—আর এই গল্পরসের সঙ্গে জডিযে পড়ল রুপালি পর্দার রোমান্টিক রসসৃজনের প্রয়াস। বঙ্কিম-রবীন্দ্র-শরতেব গল্প সিনেমাব পর্দায় একটা বড়রকমের উপহারের ডালা সাজিয়েছিল দর্শকসমাজে। তারাশঙ্কর 'সপ্তপদী' থেকেই অনেকটা সরে এসেছিলেন শহুরে গল্পের দিকে। বিমল মিত্র নরেন্দ্র মিত্র মধ্যবিত্ত মানসিকতার আন্তর নিভৃতিতে একটা উষ্ণ মৃগনাভিতে আবিষ্ট করেছিলেন। কল্লোলের কালে মানিক-বিভূতি-তারাশঙ্করের মহাজীবন স্বপ্ন ও সংগ্রামী মানবসত্তার বৈচিত্র্য আমাদের কথাসাহিত্যের সম্পদ ছিল। ওদিকে খণ্ডিত দেশের উদ্বাস্তু সমস্যা ও উচ্ছিন্ন ব্যক্তিসত্তার রক্তক্ষরণের দিনও শেষ হয়েছিল।

এই পটভূমিতেই আশুতোষ মুখোপাধ্যায়ের গাল্পিকতার প্রাচুর্য ও বৈচিত্র্য আমাদের দৃষ্টি আকর্ষণ না করে পারে না। পঞ্চতপা-চলাচল-বলাকার মন-বকুলবাসর-আমি সে

ও সখা—বাস্তবজীবনসমস্যা ও মানসজটিলতার প্রকৃষ্ট উদাহরণ। অনেক উপন্যাস লিখেছেন। সে তুলনায় ছোটগল্প কম। মঞ্চসমৃদ্ধির দিকে পা বাড়াননি। সাংবাদিক ব্যাপৃতির মধ্যে গাল্পিকতার টান শিথিল ছিল না সন্তোষ ঘোষের মতই। নরেন্দ্রনাথ মিত্রও সংবাদপত্র সেব্য সাহিত্যপথিক। আশুতোষকে দেখেছি "যুগান্তরে"র কাজে ব্যস্ত থাকতে। কিন্তু নিয়ম করে সৃজনশীল লেখায় ছিলেন অক্লান্ত।

* * *

আশুতোষের উপন্যাসের জগৎ, তার পরিবেশ মানুষজন নাট্যরসাক্রান্ত ঘটনার আবর্তে কলকাতার পবিবেশের মধ্যেই কেন্দ্রীভূত হয়ে নেই। "সেই অজানার খোঁজে" উপন্যাসখানির গল্পের সূচনা চলন্ত ট্রেনে। সপরিবাবে লেখক চলেছেন হরিদ্বার—কালীকিংকর অবধূত-এর মত এক নির্মোহ মজলিশি তন্ত্রসাধকেব জীবনসন্ধানী বিচিত্র অভিজ্ঞতার কাহিনী বিধৃত হয়ে আছে দুই খণ্ডে। প্রথম খণ্ড প্রকাশিত হবাব পরই পাঠকমহলে দারুণ সাড়া পড়ে গেল—কে কোথায় এই অবধূত ? তন্ত্রাচারেব বীভৎসতা মাঝে মাঝে এলেও উপন্যাসখানি সুখপাঠ্য। গৃহী তান্ত্রিকসাধক কালীকিংকর অবধূত শতসহস্রজনের হৃদয়েব অন্তঃপুবে পৌঁছে যাওযায লেখক আনন্দিত।

এই উপন্যাসেব ২য় খণ্ডে ঘটনা-কাহিনী উজান বেযে চলে এসেছে কোন্নগরে। অবধূতের "অক্ষয়যৌবনা গৃহিণী কল্যাণী দেবী"ব অনির্বচনীয় রূপ ও ভক্তি লেখককে মুগ্ধ করেছে। অথচ অবধূত এই রূপের বন্ধনে নিঃশেষে বাঁধা পড়ে নি। তাঁর মনে প্রশ্নের ভীড়— "কে ঘটায ? কেন ঘটে ? কে সাজায় ? কে কবে ? জবাব পাই না। আমি খোঁজ করছি। খুঁজে যাচ্ছি। ঈশ্বর আছে কি নেই আমি জানি না।" মনে হয় লেখকেব ব্যক্তিগত জীবনের কোনো সংকটমুহূর্তের অন্ধকাব থেকে একটা আলোর পিপাসা নিয়ে তিনি কালীকিংকরের "Spiritual Quest"কে সাহিত্যে রূপ দিতে চেযেছিলেন। চরিত্রটিব মধ্যে ধর্মীয় কোনো ভয়াল সংস্কারের ছাপ তিনি রাখেন নি। অবধূত হাস্যপরিহাসরসিক — ধূম ও মদ্যপানে উদারহস্ত—পেটো কার্তিককে দিযে যে শিষ্যপ্‌ চর্যার যোগাড় করে থাকেন তাব মধ্যে ভক্ত ধরাব ফাঁদ তিনি পাতেন না, লোভ-লালসাহীন এই অবধূত ঠিক পেশাদাবী সাধু নন। তন্ত্রসিদ্ধ ঠিকই তবে বন্ধুস্বভাবস্নিগ্ধ গৃহীব মাধুর্যে পাঠকেব মন জয় করে নেন। সংসাবেব মোহ-মালিন্য তাঁর নিজেব না থাকলেও, নানা উড়ো-ঝামেলা তাঁকে ব্যাপৃত-আবৃত করে। অবধূত যেমন ঘৃণা পাঁক গাযে মাখেন না—তেমনি বৈরাগ্য-বিভূতি তাঁকে তূরীয় মার্গে তুলে দেয না। পেটো-কার্তিক অবধূত আব কল্যাণী মাতাজীর চরিত্রের বর্ণনা দিতে গিয়ে বলেছে— "মাতাজীব হলো গিযে অধ্যাত্ম তেজেব ঘর, অনেক কঠিন ব্যাপার। আর বাবা হলেন গিয়ে একখানা সূর্যেব মতো, ছোটবড় সক্কলকে কিরণ দিচ্ছেন—আমাদের সুখ-দুঃখের শরিক।"

পাঠকের অসংখ্য জিজ্ঞাসা আর লেখকের দায়বদ্ধতা ও অজানার সন্ধানী পথের পথিকের জীবনদর্পণে আত্মপ্রতিবিম্বের আকুলতা নিয়ে শুরু হযেছে এই উপন্যাসের দ্বিতীয় পর্ব।

এবার কালীকিংকরকে দেখি রোগ-নিরাময়ক সংস্কারকের ভূমিকায়, যিনি রতনলাল সারাওগির মত অসাধু ব্যবসায়ীকে শাসন করছেন। আবার সেই সঙ্গে চলেছে স্ত্রীর সঙ্গে মশকরা—লেখকের সামনেই—কেননা লেখক তো তাঁর রসচক্রের অংশীদার হয়েই গেছেন। কিন্তু সুন্দরী স্ত্রী-ঘরসংসার-শিষ্যপরিচর্যার নোঙ্গরবদ্ধ নয় অবধূতের জীবনতরী। অজানার খোঁজে ঘর ছেড়ে যান মাঝে মাঝে। গল্পের শেষের চিঠিতে লেখককে জানিয়েছেন—অজানার হদিস তিনি যেন তাঁর স্ত্রীর কাছ থেকে পেয়ে যান— "মনের ঘরই শক্তির ঘর।"

* * *

"পায়ে পায়ে প্রতিধ্বনি" উপন্যাসখানির প্রকাশ ১৩৮২-তে। সত্তরের দশকের ভঙ্গুর জীবনবোধের পটভূমিতে মধ্যবিত্ত-মানসিকতা গল্প। অসাধু উপায়ে দু'পয়সা রোজগার করে বাড়ীঘরের সম্পত্তি গুছিয়ে নেওয়ার মধ্য দিয়ে গল্পের সূত্রপাত। শঙ্কর চাটুজ্জে-নেড়াদা-সমীর চেনাজগতের মানুষ। এখানে বড় কোনো জীবনসন্ধানের আলো ফেলতে চান নি লেখক। নকশাল আন্দোলন শেষ হলেও আকণ্ঠ সমস্যায় কলকাতা কণ্টকিত। তারি মধ্যে বাড়ী উঠছে—পাতালরেলের মহড়া চলছে—চাঁদার উৎপাত—এসব তো আছেই। কিন্তু শঙ্কর চাটুজ্জে আর জগা পাঠকের দু'পয়সা করে নেবার ফিকিরফন্দী সমান-তালেই চলেছে। "শহর কলকাতায় সমস্যা যত সমাবেশও তত। অতএব জগা পাঠকের মত ব্যস্ত কে?"

এই পটভূমিতে আমরা দেখতে পাই শীতের সকালে সুবর্ণা স্নান সেরে বে-আব্রু শাড়ীটায় সায়া-ব্লাউজ নিয়ে নিজের ভব্যতা রক্ষা করতে বিব্রত। ভাইবোনের বৌদির সংসার। দাদার ব্যবসাপত্তর দেখাশোনা করে সুবর্ণা। সুবর্ণার অকালবৈধব্যের মধ্যে কেমন একটা কারুণ্য লেগে আছে। সমস্ত পরিবারটার অবস্থা ধরা পড়ে সমুর (সমীর) অনুভূতিপ্রবণ মনে। সমুর এই অনুভূতিবেদ্যতা যেমন তার দিদির নারীত্বকে ছুঁয়ে যায় কিছুটা নবাগতের মতো, তেমনি আবার তার বৌদি গায়ত্রী সম্পর্কেও তার অবচেতনার যৌনতা আশ্চর্যভাবে ধরা পড়েছে লেখকের অনুসন্ধিৎসায়।

বিনা-সমুর রোমান্সের মধ্যে বৈচিত্র্য না থাকলেও—লেখার গুণে কেমন একটা বৈকালিক ম্লান করুণ আলোর স্পর্শ পাওয়া যায়। সমু-বিণার প্রেম— শঙ্কর-গায়ত্রীর দাম্পত্যজীবন—সুবর্ণার নিঃসঙ্গতা—মানুর রাজনীতি ও সর্বনাশা "যুদ্ধের কাল" একটা বিচিত্র নাগরিক আবর্ত সৃষ্টি করে বিরাট জিজ্ঞাসা চিহ্নের সামনে আমাদের দাঁড় করিয়ে দেয়। এমনি করে বাড়ীটা শেষ হয়ে যায় আর ওরা উঠে আসে সেই বিশাল বাড়ীটায়। কিন্তু এই আগমনীতে একটা বিষাদের সুরও বেজে ওঠে। বিনাদের সাহায্য করার জন্য সমু শংকরের সিমেন্টের গুদাম থেকে তিরিশটা বস্তা সরায়। কিন্তু অসমাপ্ত বাড়ীর মেয়েটা ছাদে উঠে মরণঝাঁপ দিয়ে একটা ভালবাসার স্বপ্নকে আছড়ে ভেঙ্গে চুরমার করে দিয়ে যায়—পায়ে পায়ে প্রতিধ্বনি তোলে মৃত্যু আর বিপর্যয়। এই মৃত্যুর ললাটে জ্বলে "যুদ্ধের কাল"— ওরা অপেক্ষা করে থাকে যুদ্ধের কাল শেষ হলেই সমু ফিরে আসবে।

* * *

প্রথম প্রকাশ—"ঝংকাব"; গল্পরসে আকর্ষণীয় এই উপন্যাসের স্থানান্তরণ কলকাতা থেকে বোম্বাইয়ে—সিনেমার অমরাবতী। গল্পের পর্দা উঠে যাচ্ছে আস্তে আস্তে আসামীর কাঠগড়া, তারপর সমস্ত আদালত দর্শকের সামনে যেন একটা গোটা বহস্য-লোকের বিচিত্র জটিল বিসর্পিল চিত্র সমুদঘাটিত হতে থাকে। একজন ঝানু ব্যাবিস্টারের সামনে এক রমণী—যে তার প্রেমের অন্তরায় তার স্বামীকে শেষ কবে দিয়েছে। তার বিরুদ্ধে অভিযোগ— 'মার্ডাব, প্রিপ্ল্যাণ্ড কোল্ডব্লাডেড মার্ডার!"—"জ্বলন্ত ক্রোধে আর ঘৃণায় আর বিদ্বেষে আর যন্ত্রণায় সমস্ত আদালতঘব আমাব চোখের সামনে দুলে দুলে উঠলো"—জ্ঞান হারাবার আগে বমণীর অন্তিম আর্ত চিৎকাব—"না না না! সব মিথ্যে! সব ষডযন্ত্র! না না না—না না না—" পবিচালকের উল্লাসভবা কণ্ঠস্বব— 'কাট!' * * *

একটা সিনেমার শুটিং-এব কোর্টসীন দিয়েই এভাবেই উপন্যাসেব শুরু। এই দৃশ্য থেকেই এক প্রতিভাময়ী অভিনেত্রীব কাহিনীর সূত্রপাত। কিন্তু সমস্ত ঘটনাটিকে এই নায়িকা সহজভাবে নিতে পারে না। ব্যাবিস্টারেব সওয়াল জবাব-এব সঙ্গে লোকটাও যেন তাব সমস্ত সত্তাকে অক্টোপাসেব মতো জড়িয়ে ধরে। সুজাতা পাণ্ডুবং-এব সামনে বিনায়ক প্যাটেল মস্ত ব্যাবিস্টাব একটা প্রশ্নচিহ্নেব মত এসে দাঁড়ালেন। একটা শিল্পিত জীবন এবাব বাস্তব সংঘাতে বিচিত্র জটিল হযে উঠতে থাকে। আগে থেকেই সুজাতা চিনত বিনাযককে, মনে রেখেছে তাব অতীত ব্যাবিস্টারি কীর্তি। কিন্তু প্রথম আলাপেব জ্বালায় ভেতবে ভেতরে অসহিষ্ণু সুজাতা। অভিনেত্রীব জীবনে এসে দাঁড়িযেছে আব এক পুরুষ রমেশ সামতানি। ক্ষমতাবান পুরুষ। তবু প্যাটেলকে অস্বীকাব কবা যায না। এমন কি সুজাতাব অবচেনাতেও তাব অভ্রান্ত উপস্থিতি— "তাবপব দিনেব পব দিন ঘুমেব মধ্যে আধা-ঘুমেব মধ্যে এমন কি জেগে থেকেও সেই আঙুল নাড়া আব পুরু ঠোঁট নাড়ার দৃশ্য কত দেখেছি ঠিক নেই।"

লোনাভালার বসন্তবাও বীবকবেব মেয়ে সুজাতা বীবকব। বিয়ের আগে তাব মাযেব পদবী ছিল পাণ্ডুবং। সত্তর মাইল দূবেব লোনাভালা থেকে বোম্বাইযে সুজাতাব জীবনের জট পড়ে যাওয়া প্রতিটি গ্রন্থিতে উত্তেজনা ও আবেগের ভাষা। দ্বিতীয় পর্বে সুজাতাব অতীত—বমেশ সামতানির স্মৃতি—মংগেশযোগীব বাড়ীব বাগান—কৈশোবেব স্মৃতিবিধুর দিনসন্ধ্যা—; তাবপর সুজাতাব ছাত্রীজীবন—মা-বাবার সঙ্গে তার জীবনেব যোগ-বিযোগ। বমেশ-সুজাতাব মধুর সম্পর্ক। বাবাব বড় কোম্পানি তৈবি হওয়া—অবস্থাব উন্নতি—দ্রুতগতি এনে দিয়েছে উপন্যাসে।

হাউসিং ডেভেলপমেন্ট কবেপোবেশন নামে এক ভুযো প্রতিষ্ঠানেব ডাইবেকটর সুজাতাব বাবার পুলিশের হাতে ধবা পড়ে যাওয়া সত্যি যেন নীলমেঘে বজ্রপাত। উধাও হয়ে গেছে শেখব নায়েক। আদালত-ব্যারিস্টারেব জেবার সামনে তছনছ হযে যাওয়া সুজাতার বাবার জীবন। সেই ব্যাবিস্টাব বিনায়ক পটেল! অংশটি খানিকটা অতিনাটকীয় ভঙ্গীতে লেখা—এ্যাকশনটাকে লেখক জোবদাব করতে চেয়েছেন। সুজাতার মাব মৃত্যু

—ভাগ্যের পাকচক্র ঘটনাস্থল সরে এসেছে সান্তাক্রুজ ওয়েস্ট-এর এই ফ্ল্যাটে। আর এখান থেকেই সুজাতার দুঃস্বপ্ন শুরু হয়েছে—"ব্যারিস্টার বিনায়ক প্যাটেল।"

এই সময়টা সুজাতার জীবনে একটা বিরস নিশ্চলতা। রমেশই এবার একটুখানি দোলা দেয়—সুজাতার রূপালিপর্দায় ভেসে ওঠার এক নতুন অধ্যায়ের শুরু। নায়িকা হবার রেকাবে পা রাখার সঙ্গে সঙ্গে সুজাতার উন্নতির অশ্ব দৌড় দেয়— টেলিফোন-ফ্ল্যাট-প্রোডিউসর হরিহর শর্মার খোশামোদ আর রমেশ সামতানির উষ্ণসান্নিধ্য। কিন্তু এরি মধ্যে প্যাটেলকে সুজাতা সহ্য করতে পারে না। তার বাবার সেই মামলার স্মৃতি জ্বলন্ত ক্ষত হয়ে আছে। তবু প্যাটেলের সঙ্গে মিশতে হয়—এ অভিনয়—সুজাতার কাছে সত্যি নিদারুণ। এর পরেই গল্পের মুখ যেন নিদারুণ রহস্যময় পরিণামের দিকে বাঁক নিয়েছে। প্যাটেলের সঙ্গে সুজাতার বিয়ে—আবার ঘৃণা ও পূর্বস্মৃতির জ্বালায় সেই বিয়েকে অস্বীকার করে ত্রিশঙ্কুর মত বেঁচে থাকা—নাট্যমুহূর্তে রমেশের আবির্ভাব ও সুজাতাকে একটা জঘন্য চক্রান্তে জড়িয়ে ফেলা— শেষ পর্যন্ত সেই প্যাটেলেব কাছেই সুজাতার বেগবান অগ্নিক্ষরা জীবনের শেষ আশ্রয় একটা অচেনা জগতের "ডিকাডেন্সে"র অন্ধকারের কাহিনী ; এই সাহিত্যচিত্রায়ণ জীবনরহস্যেব প্রাণাবেগ ও বাসনার মর্মদাহী সামাজিক দলিল।

কৃষ্ণলাল মুখোপাধ্যায়

কলম হাতে নিয়ে অনুভব করছিলাম পাঠকের কাছে লেখক কতটা দায়বদ্ধ। হাওড়া থেকে হরিদ্বাবেব দীর্ঘ পথ-যাত্রায় যে মানুষটিকে আবিষ্কারের আনন্দে তাঁকে পাঠকের সামনে হাজির করেছিলাম সেই গৃহী তান্ত্রিকসাধক কালীকিংকর অবধূত শত সহস্রজনের হৃদযের অন্তঃপুরে এ-ভাবে পৌঁছুবেন আমি ভাবি নি। এই মানুষকে নিয়ে তাঁদেব এখন অনেক প্রশ্ন অনেক কৌতূহল অনেক দাবি। তাঁর সকাশে উপস্থিত হবাব আশ্চর্য তাগিদ। এই তাগিদের স্রোত ব্যাহত করার অধিকার আমার নেই জেনেও চুপ কবেছিলাম। আব অসহায বোধ কবছিলাম। তাঁদের শত শত চিঠির উত্তর না দিয়ে চুপ কবে থাকাটা তৃষ্ণার জলের হদিস দিযেও উৎসটিকে গোপন করে বাখার মতো।

...কলকাতাব বে-সবকাবি কলেজেব এক অতিসাধারণ মাস্টারেব ছেলের এমন বিচিত্র জীবনে পা ফেলাব ইতিবৃত্ত অনুসবণ করে প্রৌঢ় প্রহবে দেবভূমি তাবকেশ্বরে তাঁব জীবনেব যে অত্যাশ্চর্য নাটকটি আমার সামনেই পরিণতির মোহনায় এসে সম্পূর্ণ হযেছিলো—তাবপব কোন্নগবেব বাড়িতে এসে যে-কথাগুলো আমার কথার জবাবে তিনি বলেছিলেন, আমাব বুকেব তলায তা সোনাব অক্ষবে খোদাই হয়ে গেছল।

..আমি বলেছিলাম, আমাকে একটু পথ দেখান।

তাব একটু আগে অবধূতেব প্রায় অক্ষয়-যৌবনা গৃহিণী কল্যাণী দেবীর মুখে সংশয-শূন্য ঈশ্বর-বিশ্বাসের এক অনির্বচনীয় রূপ দেখেছিলাম। সহজ দ্বিধাশূন্য গলায সেদিন তিনি বলেছিলেন, যা ঘটে, কেউ কেউ ভাবতে পারেন তাব পিছনে তাঁর বাহাদুবি আছে (কটাক্ষ স্বামীব প্রতি), কিন্তু যিনি ঘটালেন আর ঘটনাব শেষ করলেন, তিনি হাসেন।

কল্যাণী দেবী ঘর ছেড়ে চলে যাবাব পবে আমাব ওই আরজি।

মনে আছে, পেটো কার্তিক তাব বাবাব পা টিপছিল আব হাঁ কবে তাঁব শ্রীমুখ দেখছিল। আয়েস করে মাংসেব বডা তল কবে ড্রিঙ্ক-এব গেলাসে একটা বড় চুমুক দিয়ে অবধূত ফিবে প্রশ্ন করেছিলেন, তাব মানে? কি পথ?

আমি বলেছিলাম, বিশ্বাসেব পথ, শান্তিব পথ।

অবধূত চুপচাপ চেযেছিলেন একটু। বলেছিলেন, শান্তি জিনিসটা যাব যাব মনের কাঠামোব ওপব নির্ভব করে...কিন্তু আপনি কোন বিশ্বাসেব কথা বলছেন?

বলেছিলাম, আপনাদেব যা বিশ্বাস। ঈশ্বরে বিশ্বাস।

শুনে আবাব খানিক চেয়েছিলেন। তাবপব হেসেছিলেন। বলেছিলেন, শুনুন, আমার স্ত্রীকে দেখে আমার বিচার করবেন না। আমার মতো টানাপোডেনের মধ্যে দুনিযায কতজন আছে জানি না।...অনেকে চোখ বুজে বিশ্বাস করে ঈশ্বর আছে। অনেকে চোখ বুজে অবিশ্বাস কবে ঈশ্বব নেই, কিন্তু ঈশ্বর আছে কি নেই এই সন্ধান কতজনে করে?

এই কথাগুলোর সঙ্গে সঙ্গে সেই রাতে আমার মনে হযেছিল অবধূতেব দু'চোখ কোথায় কোন দূরে উধাও। গলাব স্বব আরো গভীর। নিজেই সে-কথার জবাব

দিযেছিলেন। বলেছিলেন, আমি কবি। কবছি।...ঘটনাব সাজ দেখে দেখে প্রশ্ন কবি, কে ঘটায? কেন ঘটে? কে সাজায? কে কবে? জবাব পাই না।...আমি খোঁজ কবছি। খুঁজে যাচ্ছি। ঈশ্বব আছে কি নেই আমি জানি না।

...একজনেব জীবন-মহিমাব বিচিত্র পথে বিচবণেব ইতিবৃত্ত নয, দ্বাবভাঙাব কাঁকুবঘাটিব মেযে পার্বতী প্রসাদেব সদ্য-জাত হাবানো সন্তানকে পাঁচ বছব বাদে ফিবে পাওযাব বোমহর্ষক প্রহসনও নয—এই-সব বোমাঞ্চকব ঘটনাব নিযামক হিসেবে অগণিত ভক্তজন যাঁকে ঈশ্ববেব এক জাগ্রত অংশ বলে জানে, বিশ্বাস কবে—স্বযং সেই মানুষই এমন জিজ্ঞাসাব মুখোমুখি দাঁডিযে, এমন খবব কি মানুষেব ঘবে ঘবে পৌঁছে দেবাব মতোই হৃদযেব সম্পদ নয? শুধু এটুকু মনে বেখেই বিগত প্রসাদ পূজা-বার্ষিকীতে সেই অজানাব খোঁজে ৰূপাযণেব ভিতব দিযে অবধূতকে এই জিজ্ঞাসাব জীবন-দর্শনে এনে কাহিনীব যবনিকা টেনে দিযেছিলাম।

...পাঠকেব কাছে দাযবদ্ধ লেখকেব সেই যবনিকা আব একদফা তুলতে হবে ভাবি নি।

কিন্তু ভাবা উচিত ছিল। কলকাতায ফেবাব আগে ঠাট্টাব ছলে অবধূত যা বলেছিলেন তাতে হোঁচট একটু খেযেছিলাম বইকি। আলতো কবে জিজ্ঞেস কবেছিলেন, এতদিনে লেখাব মতো জমজমাট কিছু বসদ পেলেন ভাবছেন বোধহয?

আমাব উদ্দেশ্য তিনি অনেক দিনই বুঝেছেন। হবিদ্বাব থেকে ফেবাব পবেও দেড বছব ধবে সঙ্গ কবছি, তাঁব মতো চতুব মানুষেব আমাব লক্ষ্য কি তা না বোঝাব কথা নয। তাবকেশ্ববে বসে এ-নিযে তিনি ঠাট্টাও কবেছিলেন, নিঃস্বার্থ উপকাব কবা প্রসঙ্গে বলেছিলেন, আপনাব লেখা যখন ছাপাব অক্ষবে বই হযে বেরুবে আমাকে কি তাব বযেলটিব ভাগ দেবেন?

অর্থাৎ, এক বছবেব ওপব ধবে আমাব মগজে যে ৰূপ আকাব নিচ্ছে তা তিনি ভালোই জানতেন।

প্রশ্নটা শুনে একটু খটকা লেগেছিল, জিজ্ঞেস কবেছিলাম, কেন বলুন তো, আপনাব আপত্তি আছে?

তাঁব সকৌতুক জবাব, না, আমাব আব আপত্তি কি। তবে, বহু ধৈর্যং...আমাব পবামর্শ যদি শোনেন কিছুকাল অপেক্ষা করুন, নইলে মুশকিলে পডে যেতে পাবেন।

বিদায নেবাব আগে কল্যাণীও সামনে ছিলেন। মুশকিল কি হতে পাবে ভেবে না পেযে তাঁব দিকে তাকিযে বলেছিলাম—কিছু বুঝতে পাবছেন?

হেসে জবাব দিযেছেন, ওঁব কথা সব-সময বুঝিও না, তা নিযে ভাবিও না। তবে ওঁব অনেক বাজে কথা অনেক সময ফলে যেতে দেখেছি, বলছেন যখন কিছুদিন অপেক্ষাই করুন।

অবধূতেব দিকে ফিবে জিজ্ঞেস কবেছিলাম, কিছুদিন অপেক্ষা কবব বলতে কতদিন?

তিনি স্মিত মুখেই জবাব দিযেছিলেন, আমি তো কিছুদিন বলিনি, কিছুকাল বলেছি...

শুনে একটু হতাশ আমি।—এখনই তো মুশকিলে ফেললেন দেখছি, তবু কতকাল?

—এই ধরুন যখন আমি আর কল্যাণী থাকব না।

মুখের ওই হাসি দেখে আমাব ভিতরটা অসহিষ্ণু হয়ে উঠছিল। কাল-নির্দেশ আবো অসহিষ্ণুতার কাবণ। সঙ্গে সঙ্গে আমার তির্যক প্রশ্ন, কাল রাতে বললেন আপনি সন্ধানী, খোঁজ করছেন—কিন্তু এখন তো দেখি বেশ সর্বজ্ঞ ভবিষ্যতদ্রষ্টার মতো কথা বলছেন—আপনি আমার থেকে তিন বছরের বড আর কল্যাণী আমার থেকে ছ'বছরেব ছোট—আপনাবা দুজনে না থাকার পরেও আমি থাকব এমন গ্যারান্টি দিচ্ছেন কি কবে?

—যাঃ কলা! জোবেই হেসে উঠেছিলেন।—একটা সহজ কথাবও কিভাবে অন্য অর্থ হয়ে যায় দেখুন, যখন থাকব না মানে কি মবে যাওযা! ধরুন, আপনি লেখা থেকে রিটায়ার করলেন, তার মানে কি আপনি মবে গেলেন? তখন নেই মানে আপনি আর কর্মেব মধ্যে নেই—

তাতেও আমি বিবত হই নি।—আপনাব বা কল্যাণীব শিগগীবই সেইরকম না থাকার অবস্থা আসছে ভাবছেন?

জবাবে হাসি মুখে অবধূত স্ত্রীব দিকেই ঘুবে তাকিযেছিলেন।—কি গো, আমি তোমাব কোন হুকুমেব দাস আব কি-জন্যে এখনো আমাদেব বেশ কিছুদিন এখানে পড়ে থাকা—ভদ্রলোককে বলে দেব নাকি?

—থাক, আব বলতে হবে না, সব-সময়ে আমাকে কর্ত্রী বানিযে বাহাদুরি!

আগেও দেখেছি এ-রকম মুখ-ঝামটা অবধূত ভাবী প্রসন্ন মনে গ্রহণ কবেন। আমাবও ভিতরটা যে প্রসন্ন হয়ে ওঠে অস্বীকাব কবি কি কবে। কল্যাণীর বয়েস এখন বাহান্ন। কিন্তু দেহশ্রী আব সুঠাম স্বাস্থ্য এখনো বত্রিশের জাদু-কাঠামোয বন্দী। আমার বিবেচনায় এ-ও বমণীর এক দুর্লভ যোগ-বিভূতির মহিমা। তাঁকে ছেড়ে দুচোখ আবাব অবধূতের মুখের ওপবেই সন্ধানী হযে উঠেছিল। জিগ্যেস করেছিলাম, এই সৎপবামর্শ কেন, কি-রকম মুশকিলে পড়ার কথা ব... ছেন?

আবাবও হেসে উঠেছিলেন।—আপনি অল্পেতে ঘাবড়েও যান দেখছি, সে-রকম কিছু না। আচ্ছা আমার একটা কথার জবাব দিন, ভাবলে তাব মধ্যেই আপনার প্রশ্নেব উত্তব পেযে যাবেন। আপনি তো কত চবিত্র দেখেছেন, কত বকমেব মানুষ নিয়ে ঘাঁটাঘাঁটি কবেন, আজ পর্যন্ত এমন একটি মানুষ দেখেছেন যে প্রাণেব আনন্দ থেকে বলে, পরম শান্তিতে আছি, কোনো খেদ নেই, কোনো ক্ষোভ নেই, দুঃখ জমা দেবাব মতো শোক জমা দেবাব মতো কোনো আশ্রযের দবকার নেই—দেখেছেন এমন একজনও?

জানি দেখি নি। তবু নিবীহ মুখ করে জিজ্ঞেস করেছিলাম, আপনাদের দু'জনকে ছাড়া?

সঙ্গে সঙ্গে অট্টহাসি। এমন হাসি, যে কল্যাণী দেবীও হাসি মুখে ভুরু কুঁচকে বলে উঠেছিলেন, বাবারে বাবা, হাসি শুনলে কাক-চিলেও ভযে পালায়!

হাসি থামিয়ে শেষে উনি বলে উঠেছিলেন, এতদিন ধরে এত দেখাশোনা বোঝার

পর আপনার মুখে এই কথা! আরে মশাই আমাদের দুজনের একজন তো সেই ষোল বছর বয়েস থেকেই তার খেদ ক্ষোভ শোক দুঃখ তার শিবঠাকুর কংকালমালী ভৈরবের ব্যাঙ্কে জমা দিয়ে বসে আছেন, উপপতি ছেড়ে এখন তার পতির ঘরে যাবার জন্য হাঁসফাঁস দশাখানা এই মুখ দেখে আপনি বুঝবেন কি করে? নেহাত ওই পতিটিরই আর এক চক্রান্তের কলে আটকে গেছে তাই...।

কল্যাণীর আবির গোলা মুখ, সঙ্গে উষ্ণ মন্তব্য, জিভের যদি একটুও লাগাম থাকত—

সেদিকে ভ্রূক্ষেপ না করে হাসিমুখে আমার দিকে ফিরে অবধূত বলেছিলেন, আর ভক্তজনের দেওযা আধা-ঈশ্বরের খোলস পরে এই হতভাগা কি টানাপোড়েনেব মধ্যে পড়ে আছে সে-তো কাল রাতেই বললাম আপনাকে।

এই বিগত প্রসঙ্গ আটাত্তর সালের শেষের দিকের। এব পবেও দীর্ঘ চাব বছবেব ওপর অর্থাৎ তিরাশি সালেব গোড়ার দিকে পর্যন্ত এই দম্পতির সঙ্গে আমাব ঘনিষ্ঠ যোগ ছিল। ঘনিষ্ঠ যোগ বলতে খুব ঘন ঘন দেখা সাক্ষাৎ হতো এমন নয়। চোখের যোগ থেকে মনের যোগ বেশি ছিল। পরস্পরের খবরাখবর রাখতাম। পেটো কার্তিকের যাতায়াতের ফলে সেটা আবো সহজ হতো। পেটো কার্তিক আবাব অনেকসময তার বাবা অথবা মাতাজীর ওপর রাগ করেও আমার এখানে চলে আসত। লক্ষ্য করে দেখেছি মাতাজীর থেকেও তার বাবার ওপর অভিমান একটু বেশি। বলে মাতাজীর হলো গিয়ে অধ্যাত্ম তেজের ঘর, অনেক কঠিন ব্যাপার, ভয়ে নাক গলাইনে। আর বাবা হলেন গিয়ে একখানা সূর্যের মতো, ছোট-বড় সক্কলকে কিবণ দিচ্ছেন। আমাদের সুখ-দুঃখের শরিক—সকলে সেইজন্য বাবার থেকে সুবিধেও বেশি নেয।

একবার হঠাৎ এক সন্ধ্যায় চলে আসতে মুখ দেখেই মনে হয়েছিল রাগের ব্যাপার ঘটেছে কিছু। খবর জিজ্ঞেস করতে মুখের ওপর জবাব, আমার কি কারো ভালো মন্দের খবর রাখার অধিকার আছে?

পরে শুনলাম একশ দুই জ্বর নিয়েও বাবা গত মঙ্গলবার শ্মশানে গেছেন। এমনিতে যেতেন না, কার কি ক্রিয়া-কাজ করার কথা ছিল। সেটা এমন কিছু ব্যাপার নয়, পরের শনি বা মঙ্গলবারে করলেও হতো। কিন্তু সেই লোক ঠিক সন্ধ্যায় এসে হাজির। দোষের মধ্যে বাবার খুব জ্বর বলে পেটো কার্তিক তাকে হটিয়ে দিয়েছিল। সে-ব্যাটা এমনি ত্যাঁদড় যে বাড়ি ফিরেই বাবাকে ফোন। বাবা ফের তাকে আসতে বলে শ্মশানে যাবার জন্যে তৈরি হলেন, আর জ্বরের জন্যে হোক বা যে-জন্যে হোক খুব রেগে গিয়ে মাতাজীকে হুকুম করলেন, পেটোকে কান ধরে এখানে নিয়ে এসো। বাবা হঠাৎ-হঠাৎ বেশ রেগে যান বটে, কিন্তু ঠাট্টা করা ছাড়া কানটান ধরার কথা কখনো বলেন না। ডাকতে এসে মাতাজীই ইশারায় তাকে বুঝিয়ে দিলেন বাবা দারুণ রেগে আছে। পেটো আর ধারে কাছে থাকে, সোজা সটকান। বাবা রাগেন কমই আর রাগ জল হতে সময়ও লাগে না। শ্মশানের ক্রিয়াকাজ সেরে রাত চারটেয় বাড়ি ফিরেছেন। পেটো স্বপ্নেও ভাবে নি পরদিন পর্যন্ত বাবার মাথায় রাগ চড়ে থাকতে পারে। সকালে প্রণাম করে উঠে দাঁড়াতেই প্রথম কথা,

ফের এ-রকম হলে তোকে নিয়ে আর আমার পোষাবে না, তোকে নিজের রাস্তা দেখতে হবে।

বলতে বলতে দুঃখে অভিমানে পেটো কার্তিক কেঁদে ফেলেছিল।—বলুন তো, এতদিন বাদে আমাকে কিনা এই কথা! কুকুরেরও তো তার মনিবের ভালো-মন্দ দেখার অধিকার আছে—আমি কি কুকুরের অধম! যাক, দু'চারটে দিন আপনার এখানেই পড়ে থাকব, দয়া করে চাট্টি করে খেতে দেবেন, তার মধ্যে নিজের ব্যবস্থা কিছু করতে পাবি ভালো, না পারলে যে-দিকে দু'চোখ যায় চলে যাব—

আমি কেবল শুধিয়েছিলাম, এখানে যে এসেছ বাড়িতে বলে এসেছ?

—আমার কে আছে যে বলে আসব, টাকা পয়সা যা আমার কাছে ছিল পুঁটলি করে মাতাজীব ঘরেব তাকের ওপব বেখে এসেছি।

রাতে আর কিছু বোঝাতে চেষ্টা কৃরি নি, তাতে কেবল গোঁ আর অভিমান বাড়বে।

অবধূতের কোন্নগবের বাড়িতে ফোন এসেছে, কিন্তু এতদিনের মধ্যে বার পাঁচেকও সে-ফোন ধবতে পেবেছি কিনা সন্দেহ। ধৈর্যও থাকে না। একটা লেখা নিয়ে ব্যস্ত ছিলাম; শেষ হতে বাত বারোটা। ভাবলাম এ-সময় একবার চেষ্টা করে দেখা যাক যদি পেয়ে যাই। ভদ্রলোকেব জ্বব শুনেছি, তাব ওপর পেটো যা বলছে একটু ভাবনাব কথাই। ও-বাড়িব বাত বাবোটা কিছুই না। কল্যাণী দেবী শুনেছি এখন তাঁর মাযেব মতোই বাতে দু-আড়াই ঘণ্টাব বেশি ঘুমোন না, আর অবধূতেব তো ঘুমের ব্যাঘাত বলে কোনো কথাই নেই।

অত রাত বলেই হযতো চট কবে পেয়ে গেলাম। উনিই ধরলেন। জিজ্ঞেস করেছি, খুব জ্বর নিযে শ্মশানে গেছিলেন শুনলাম, এখন কেমন?

জবাবে হা-হা হাসি।—ভালো আছি, এত রাতে আমাব শরীরের জন্য চিন্তা না কার্তিকের জন্য?

ভণিতা বাদ দিয়ে আমাকে কার্তিকের মতলব বলতেই হয়েছে।—ও দু'চারদিন আমাব এখানে থেকে নিজেব ব্যবস্থা দেখবে, আব ব্যবস্থা কিছু না হলে যেদিকে দু'চোখ যায় চলে যাবে বলছে।

আবারও হাসি।—আপনি নিশ্চিন্ত মনে ঘুমোন, দু'চারদিন ছেড়ে কাল সকালেই দেখুন কি করে।

দেখেছি। সকালে চা জলখাবারের সময়েই সে উসখুস ভাব। আমার প্রস্তাব, চলো তোমাকে নিয়ে একটু বাজারে ঘুবে আসি, আছ যখন বাজারে ভালো-মন্দ কি পাওয়া যায় দেখি—

আমতা-আমতা মুখ।—আমি ভাবছি সার রোদ চড়ার আগে চলেই যাই...

অবাক-ভাব দেখাতেই হয়।—কোথায়?

রাগত জবাব।—কোথায় আর, কোন্নগর ছাড়া আমার যাবার আব কোন্ চুলো আছে? মাথাটা একেবারে চিবিয়ে খেয়ে দিয়েছেন সার—বুঝলেন? যাকে বলে ব্রেন ওয়াশিং, এত আরামে শুয়েও কাল সমস্তটা রাত ভালো ঘুম হলো না—সেই আগেরদিন হলে এই ব্রেন কেবল জ্বলত, আর এখন কিনা কেবল মনে হচ্ছে এ-ভাবে চলে

এসে ডবল অন্যায় করলাম। যাই হোক, আপনি ফাঁক-মতো বাবাকে একটু সমঝে দেবেন সার, আমার সঙ্গে এমন ব্যাভার করলে কোন্‌দিন নিজের গলায় ব্লেড দিয়ে বসব।

আমার নিরীহ গোছের পরামর্শ, তুমি নিজেও তো বলতে পারো...

—পারি বই কি, মওকা পেলে আমি কিছু বলতে ছাড়ি। নিজেই তো দেখেছেন, বাবার তখন সমস্ত মুখ যেন হাসিতে গলে গলে যায়।

ও চলে যাবার পর গত রাতে অবধূতের গলার প্রত্যয়ের সুরটুকু আবার মনে পড়েছে। বলেছিলেন, আপনি নিশ্চিন্ত মনে ঘুমোন, দু'চার দিন ছেড়ে কাল সকালেই দেখুন ও কি করে।

আর পেটো কার্তিক সম্পর্কে সেই পুরনো কথাই আবার মনে হয়েছে। আজকের এই কার্তিক নয়, পাঁচ বছর আগে যা ছিল অমন হাজার হাজার বেকার বোমাবাজ পেটো কার্তিক শহর শহরতলী আর মফঃস্বল শহরে ছড়িয়ে আছে। ধরে ধবে এদের সক্কলকে যদি অবধূতের কাছে পাঠানো যেত!...সেবারে তারকেশ্বরে যাবার সময়েও ট্রেনে দেখেছি অভাবী খেটে খাওয়া মানুষের জন্য ওর বুকের তলায় কত দরদ। বিনা প্রয়োজনে ট্রেনের হকারদের কাছ থেকে এটা কিনছে ওটা কিনছে, তারপর ট্রেন থেকে নেমেই সব বিলিয়ে দিচ্ছে। যারা বেচল তারা খুশি, যারা পেল তারাও খুশি।

প্রসঙ্গ থেকে দূরে এসেছি। আগেই বলেছিলাম, প্রাসঙ্গিক ঘটনার ভিতর দিয়ে কালীকিংকর অবধূতের জীবন-দর্শন আর জীবন-জিজ্ঞাসা আমার অনুভবগোচর হয়েছিল সেই আটাত্তর সালে। তারপর যতবার লিখব বলে মন স্থির করে বসতে চেষ্টা করেছি ততবার অবধূতের হাসি-ছোঁয়া সতর্ক-বাণী একটা বাধার মতো উঠেছে। উনি বলেছিলেন, রহু ধৈর্যং, আমার পরামর্শ যদি শোনেন কিছু-কাল অপেক্ষা করুন, নইলে মুশকিলে পড়ে যেতে পারেন।

কি মুশকিল আমি ভেবে পাই নি। কিন্তু ওই পলকা নিষেধেও হয়তো কান দিতাম না যদি না কল্যাণী বলতেন, ওঁর অনেক বাজে কথা অনেক সময় ফলে যেতে দেখেছি, বলছেন যখন কিছুদিন অপেক্ষাই করুন।

...কালীকিংকর অবধূতকে নিয়ে 'সেই অজানার খোঁজে' কাহিনী বিস্তারে নেমেছি আরো দীর্ঘ দিন পরে—পঁচাশি সালের প্রসাদ পূজা বার্ষিকীতে। আমার বিবেচনায় আর অপেক্ষা করার মতো কোনো সঙ্গত কারণ ছিল না। অবধূতের সেই হাসি-ছোঁয়া সতর্ক-বাণী আর কোনোরকম বাধা হয়ে ওঠে নি। ততদিনে অর্থাৎ তিরাশি সালের শুরু পর্যন্ত ওই একটি পুরুষ আর একটি রমণীর জীবনের অনেক অতীত অধ্যায় আমার কাছে অনাবৃত হয়েছে। নতুন ঘটনার সংযোজনও কম দেখি নি। রমণীটি অর্থাৎ কল্যাণীর ভিতরের সঠিক রূপটি আজও বোধহয় আমি নিজের বিচার-বিশ্লেষণের আওতায় নিয়ে আসতে পারি নি। অনেক সময় মনে হয়েছে পেটো কার্তিকের কথাই ঠিক।...বলেছিল, মাতাজীর হলো গিয়ে অধ্যাত্ম তেজের ঘর, অনেক কঠিন ব্যাপার। আর বাবা হলেন গিয়ে একখানা সূর্যের মতো, ছোট-বড় সক্কলকে কিরণ দিচ্ছেন—আমাদের সুখ-দুঃখের শরিক।...হ্যাঁ, পরের অধ্যায়ে মাতাজী কল্যাণীর

অধ্যাত্ম তেজের কিছু হদিশ আমিও পেয়েছি বইকি। কিন্তু 'সেই অজানার খোঁজে' লিখতে বসে আমি কেবল আমাদের সুখ দুঃখের শরিক কালীকিংকরের দর্শন আর জিজ্ঞাসার চিত্রটাতেই মনোনিবেশ করেছিলাম। অর্থাৎ সেই আটাত্তর সালের পরের কোনো ঘটনা বা অভিজ্ঞতা সেই অধ্যায়ে টেনে আনি নি। কারণ আগেও বলেছি। ...রোমাঞ্চকর সব ঘটনার নিয়ামক হিসেবে অগণিত ভক্তজন যাঁকে ঈশ্বরের এক জাগ্রত অংশ বলে জানে, বিশ্বাস করে—স্বয়ং সেই মানুষই এমন সন্ধান-অভিসারী, যিনি বলেন, ঈশ্বর আছে কি নেই আমি জানি না, আমি খোঁজ করছি, খুঁজে যাচ্ছি। শুধু এটুকু মনে রেখেই 'সেই অজানা'ব খোঁজের কাহিনী বিস্তার করেছিলাম। শুধু এই খবরটুকু মানুষের ঘবে ঘরে পৌঁছে দেবার মতো সম্পদ ভেবেছিলাম।

কিন্তু পৌঁছে দেবার পব কি হলো?

প্রশ্ন প্রশ্ন প্রশ্ন প্রশ্ন।

ফোন-গাইড থেকে আমার ঠিকানা বার করে, পাবলিশাব আর প্রসাদ পত্রিকা থেকে ঠিকানার হদিস নিয়ে, অথবা লোকমুখে জেনে নিয়ে কেবল প্রশ্ন আর প্রশ্ন, প্রশ্ন আর প্রশ্ন।—কালীকিংকর অবধূত কোথায়? কল্যাণী মাতাজী কোথায়? আমরা বড় বিপন্ন, অবধূতজীকে আমাদের বড় দবকার। কল্যাণী মাতাজীকে যে আমাদের বড় দবকার। কোন্নগর চষেও তাঁদেব হদিস পাচ্ছি না কেন? বাড়ির হদিস পেলেও সেটা শূন্য ভাঙা-চোরা অবস্থায় পড়ে আছে কেন? অথচ তাঁরা যে নেই এমন কথাও তো কেউ বলছেন না। বরং বলছেন, আছেন কোথাও—ওই লেখকের কাছেই খোঁজ করুন, মনে হয একমাত্র তিনিই বলতে পাববেন।

প্রশ্নবাণে আমি জর্জরিত। আকৃতি দেখে আমি দিশেহারা। চিঠির জবাব না পেয়ে তাঁদের অনেকে বাড়িতে এসে হানা দিয়েছেন। ত্রিবেণী শ্রীরামপুর নদীয়া মুর্শিদাবাদ বহরমপুর এমন কি বাবাণসী লক্ষ্ণৌ হরিদ্বার থেকে পর্যন্ত এক-একটি দম্পতি ছুটে এসেছেন। সকলের মুখেই এক কথা এক আকৃতি, অবধূতজী কোথায়? কেমন করে তাঁর সন্ধান পাব। তাঁকে যে বড় দরকার।

আমার বুকের তলায় কত যে মোচড পডেছে তার হিসব দিতে পারব না।

তখনই অবধূতের সেই হাসি-ছোঁয়া নিষেধের সাব বুঝেছি। কি মুশকিলে পড়ার কথা তিনি বলেছিলেন মর্মে মর্মে অনুভব করেছি। তাঁর হালকা কথার সূত্র ধরে তখনো যদি একটু গভীরে ডুব দিতে পারতাম, ওই নিষেধের তাৎপর্য বোঝা তো জল-ভাত ব্যাপার ছিল! আর প্রকারান্তরে তিনি সেটা বলেও দিয়েছিলেন।...আমি জিজ্ঞেস করেছিলাম এই সৎ পরামর্শ কেন, কি-রকম মুশকিলে পড়ার কথা বলছেন? জবাবে তিনি হাসি মুখে ফিরে প্রশ্ন করেছিলেন, আজ পর্যন্ত এমন একটি মানুষ দেখেছেন যে প্রাণের আনন্দ থেকে বলে পরম শান্তিতে আছি, কোনো খেদ নেই কোনো ক্ষোভ নেই, দুঃখ জমা দেবার মতো, শোক জমা দেবার মতো কোনো আশ্রয়ের দরকার নেই—দেখেছেন এমন একজনও?

...হ্যাঁ রসিকতার ছলে এই মুশকিলে পড়ার কথাই অবধূত বলেছিলেন, আর মনে হয় কল্যাণীও সেটা বুঝেছিলেন। পরম শান্তিতে কেউ নেই। দুঃখ জমা দেবার মতো শোক জমা দেবার মতো কোনো আশ্রয়ের দরকার নেই এমন কেউ নেই।

অন্যের কথা কেন, দুরারোগ্য ব্যাধি নিরাময়ের যাদুশক্তি ধরে, একমাত্র ছেলের জন্য সমস্ত ভারত ঘুরে এমন মানুষ তো একদিন আমি আর আমার স্ত্রীও খুঁজে বেড়িয়েছি। আমার সেই লেখা থেকে পাঠক সে-রকম শক্তিধর কোনো একজনের হদিশ পেয়েছেন ভেবেছেন—সকলে না হোক, যাঁরা বিপন্ন, যাঁরা শোক দুঃখ বা সংকট জমা দেবার মতো আশ্রয় খুঁজে বেড়াচ্ছেন তাঁরা ভেবেছেন। কালীকিংকর অবধূতকে তাঁরা খুঁজছেন। এমন লোকের সংখ্যা যে কত আমার ধারণা ছিল না, কিন্তু অবধূতের ছিল।

এ-ভাবে বিপর্যস্ত হবার ফলে একটা চিন্তা আমার মাথায় এসেছিল। এত বছর ধরে আমাকে ওই লেখা থেকে বিরত রেখে অবধূত আমার মুশকিলে পড়া ঠেকিয়েছেন না নিজের গা বাঁচিয়েছেন? কিন্তু পবে আরো ভেবে মনে হয়েছে ওটা নিজেরই বিমূঢ় চিন্তা। ওই মানুষ কোনোদিন ছলনার আশ্রয় নেন নি, যদি নিয়েও থাকেন সেটা তাঁর লোকের মঙ্গল করার কৌশল। পাঠকের মনে থাকতে পারে ট্রেনে হরিদ্বারেব পথে তার অন্তর্দৃষ্টি দেখে আমরা যখন অনেকটাই অভিভূত, আব চৌদ্দ বছর দুরারোগ্য ব্যাধিতে ভুগে আমাদের একমাত্র ছেলে চলে গেছে, শুনে তাঁর মুখখানাও যখন বিষণ্ন গম্ভীর, আমার স্ত্রী জিজ্ঞেস করেছিলেন, আপনার হাতে এলে আপনি কিছু করতে পারতেন? সঙ্গে সঙ্গে তিনি মাথা নেড়েছিলেন, বলেছিলেন, কিচ্ছু পাবতাম না মা, কেউ পারত না।

...কল্যাণীর মা, তারাপীঠের ভৈরবী মা মহামায়ার শিক্ষাই অবধূতের পরবর্তী জীবনের সব থেকে বড় পুঁজি। ওই মায়েব কাছ থেকেই তাঁর দৃষ্টির সাধনা অধিগত। এই দৃষ্টি চালনার ভিতর দিয়ে মানুষের অন্তঃস্থলের অনেকটাই তাঁর চোখে ধরা পড়ে। রোগ ব্যাধি শুধু নয়, শোকতাপ পরিতাপের ছায়াও তিনি দেখতে পান। কপাল আর লক্ষণ দেখেও অনেক কিছু নির্ভুল আঁচ করতে পারেন। হাত দেখা বা জ্যোতিষী বিদ্যাও ওই মায়ের কাছ থেকে পাওয়া। আর সব থেকে বড় পাওয়া মায়ের আয়ুর্বেদনিষ্ঠ চিকিৎসাবিদ্যা। এই থেকে অবধূত নিজেও দ্রব্যগুণে বিশ্বাসী। লোকের মন আর মানসিকতা বুঝে তাঁকে তাবিচ-কবচও দিতে দেখেছি। এইসবের সঙ্গে অসাধারণ বুদ্ধি প্রত্যুৎপন্নমতিত্ব, নিষ্ঠা আর আত্মপ্রত্যয়ের যোগ ঘটলে যা হয়—কালীকিংকর অবধূত কেবল তাই। নিজে তিনি কোনোদিন অলৌকিকের পিছনে ছোটেন নি। কত সময় হেসে বলেছেন এ-সবের কোনো কিছুর মধ্যে অলৌকিকের ছিটে ফোঁটাও নেই—আমি যা পারি আর করি তার সবটাই শিক্ষা আর নিষ্ঠার সাধনাব ফল, এই শিক্ষা আর নিষ্ঠা থাকলে ইচ্ছে করলে আপনিও পারেন—সকলেই পারে।

...কিন্তু মানুষ তাঁর কাছে যতটুকু পেয়েছে, বিশ্বাসে আর ভক্তিতে তাতেই তাঁকে অলৌকিক শক্তির অধিকারী ধরে নিয়েছে। তারাই তাঁকে গড-ম্যানের আসনে বসিয়েছে। সেই গড-ম্যান নিজের গড খুঁজে বেড়াচ্ছেন, ঘটনার সাজ দেখে দেখে তাঁর প্রশ্ন, কেন ঘটে কে ঘটায়, কে সাজায় কে করে—এই বৈচিত্র্যটুকুর দাগ রেখে যাবার তাগিদেই কালীকিংকর অবধূতকে আমি পাঠকের সামনে নিয়ে এসেছিলাম। সঙ্গে আমার না-বোঝা পেটো কার্তিকের ভাষায় তাঁর আধ্যাত্ম তেজের ঘরের স্থির-

যৌবনা স্ত্রী কল্যাণীকেও। কাবণ আমাব বিবেচনায় একজনকে বাদ দিলে অন্যজন অসম্পূর্ণ।

...কিন্তু পাঠকও তাঁদেব ভক্তজনেব পথেই চলেছেন। শোক দুঃখ ভয তাপ জমা দেবাব জন্য তাঁদেব খুঁজছেন। তাঁবাও তাঁদেব গড-ম্যান গড-মাদাবেব আসনে বসিযেছেন। দুজনেব মধ্যে অলৌকিক শক্তিব রূপ দেখেছেন। তাঁবা একেবাবে মিথ্যে ভাবছেন এমন বলাব ধৃষ্টতাও আমাব নেই। কাবণ, অলৌকিক না হোক যুক্তিব বাইবে শক্তিব রূপ পবে এঁদেব মধ্যে আবো দেখেছি। যা-ই হোক, পাঠকেব অন্বেষণ বা অনুসন্ধিৎসাব আডালে বাখাব মতো কালীকিংকব অবধূত মানুষটি আমাব নিজস্ব সম্পদ নন। যে-পর্যন্ত আমি জানি সেই পর্যন্ত তাঁকে চেনা বা জানাব সমান অধিকাব তাঁদেবও। পাঠকেব কাছে লেখক দায-বদ্ধ। সেটা স্বীকাব কবেই অবধূতেব জীবনেব আব একটি বিস্তৃত অধ্যায (শেষ অধ্যায কিনা জানি না) পাঠকেব সামনে তুলে ধবছি।

সেইসঙ্গে দিব্যাঙ্গনা স্থিব-যৌবনা আধ্যাত্ম তেজেব ঘবেব মেযে কল্যাণীকেও। কাবণ, একজনকে ছেডে আব একজন যে কত অসম্পূর্ণ সেটা ততদিনে আমি ঢেব বেশি অনুভব কবতে পেবেছি।

২

সম্ভব হলে অথবা অবধূতেব বাডি কোন্নগবে না হযে কলকাতায হলে এক বুধবাব বাদ দিযে বোজই আমি হযতো দুই এক ঘণ্টাব জন্য তাঁব ডেবায গিযে বসে থাকতাম। বুধবাব নয কাবণ সেদিন তিনি কোনো কেস নেন না। ওই একটা দিন সকালে তাঁব ওষুধেব গাছগাছডা শিকড-বাকড লতাপাতাব স্তূপেব মধ্যে বসে কাটে। আব দুপুব থেকে বিকেল পর্যন্ত কাটে ওষুধ তৈবিব তদাবকিতে। ভৈববী মা মহামাযাব সেই যোগানদাব লোকটি, যাব নাম হারু, এ-ব্যাপাবে সে-ই এখন অবধূতেব ডানহাত। মা-ই বলে দিযেছিলেন একে ছাডিস না, তোব ওব দুজনেবই উপকাব হবে। ছাডেন নি। এই হারুবও এখন বযেস হযেছে, অবধূতেব থেকে কিছু ছোট। কিন্তু দেহেব বাঁধুনি দিব্বি শক্ত-পোক্ত এখনো। কোন্নগবে এসে বসবাসেব শুরু থেকেই সে আছে। কাছাকাছিব মধ্যে তাব জন্যেও টালিব ঘব তুলে দেওযা হযেছে। কলকাতায আসাব ফলে গাছগাছডা শেকড-বাকড লতাপাতা ফল-ফলাদি সংগ্রহেব জন্য আব তাকে বনে-বাদাডে ঘুবতে হয না। এখানে এ-সব কাঁচা মালেব ব্যবসাব অনেক ঘাঁটি আছে। হারুব অধীনে আবাব ঝাঁডাই বাছাইযেব ঠিকে লোক আছে দুজন। এ ব্যাপাবে তাবও অভিজ্ঞ চোখ কম সজাগ নয। এছাডা ওষুধ তৈবিব জন্য মাঝ-বয়সী কবিবাজ আছেন একজন। কিন্তু এখানে তাঁব বিদ্যে ফলাবাব কোনো সুযোগ নেই। নির্দেশেব নিক্তি মেপে তাঁকে কাজ কবতে হয। বুধবাবটা অবধূতেব এ-সবেব তদাবকিতেই কাটে। বাডিব পিছনেব আঙিনাব শেষ মাথায বডসড আউট-হাউসটা তাঁব ল্যাববেটাবি। অবধূত প্রথম যেদিন আমাকে সেই ল্যাববেটাবি দেখাতে নিযে যান, কল্যাণী দেবী আলতো সুবে আমাকে সতর্ক কবেছিলেন, ওই ল্যাববেটাবি থেকে হামেশা চেলা

বিছেটিছেও বেবোয, একটু সাবধানে দেখবেন।

বক্রেশ্ববে ভৈববী মাযেব সব ওষুধেব দাম ছিল শুনেছি চাব আনা। এখানে সব ওষুধেব দাম এক টাকা। এ-সম্বন্ধে অবধূত আব কল্যাণী দেবীব সামনেই পেটো কার্তিকেব বিবস মন্তব্য শুনেছি, বাবাব কি বিবেচনা বলুন তো, যে দিন পডেছে, সব-কিছুব দাম বাডছে, ঠায এক জাযগায় দাঁডিযে আছে কেবল বাবাব ওষুধেব দাম—লোকজনেব মাইনে ধবলে বেশিব ভাগ ওষুধেই এক টাকাব বেশি খবচ পডে —যাবা গবিব তাবা না-হয এক টাকাই দিল, কিন্তু নানা জাযগা থেকে গাডি ঘোডা হাঁকিয়ে কত বডলোকও তো আসে, তাদেব কাছ থেকেও এক টাকা নেবাব কি মানে হয?

ওঁবা দুজনেই হাসছিলেন। হুল ফুটিযে অবধূত বলেছেন, ওষুধেব দাম যা-ই হোক তুই যে লোকেব ট্যাঁক বুঝে আবো ফী আদায কবিস?

পেটো কার্তিক লজ্জা পাওযাব কাবণ কল্যাণী দেবী ব্যক্ত কবেছেন। পুবনো যাবা তাবা ওষুধেব দামও জানে, যে-যাব সাধ্য মতো প্রণামী কত দেবে তা-ও জানে। কিন্তু নতুন বোগীও তো হবদম আসে। কার্তিককেই তাবা চুপি চুপি জিজ্ঞেস কবে, ওষুধেব দাম কত। কার্তিক তখন অম্লান বদনে ওষুধেব এক টাকা দাম জানিযে বাবাব প্রণামীব কথাটা বলে। বলে, ওষুধেব কোনো দাম নেই, বিনে পযসাব ওষুধই বলতে পাবেন। তাবপব গবিব মনে হলে বলে, এক-টাকা দু'টাকা যা পাবেন ভক্তিভবে বাবাব পাযে প্রণামী বেখে মনে মনে প্রার্থনা কবে যান। মাঝাবি অবস্থাব লোক মনে হলে কার্তিক এক-টাকা দু'টাকাকে পাঁচ-টাকা দশ-টাকায তুলে একই কথা বলে। আব বড অবস্থাব লোক মনে হলে প্রণামী অর্থাৎ টাকাব অঙ্ক মোটে মুখেই আনে না। বলে, ওষুধেব আবাব দাম কি, ওই ওষুধেব বাক্সে একটা টাকা ফেলে বেখে চলে যান—

গাডি হাঁকিযে যাবা আসে এক টাকা শুনে স্বাভাবিক ভাবেই তাবা অবাক হয। অনেকে সেই কাঠেব বাক্সে এক টাকাব জাযগায দশ-বিশ টাকা ফেলতে যায। কার্তিক তক্ষুনি হা-হা কবে উঠে বাধা দেয, ওষুধেব ওই এক টাকাই দাম, তাব বেশি এক টাকাও নয, আব দিযে তৃপ্তি যদি পেতে চান যত খুশি বাবাব পাযে প্রণামী ফেলে যান—যা দেবেন সবই আবাব বাবাব মাবফৎ দবিদ্রনাবাযণেব কাছেই পৌঁছে যাবে।

দু'দশ টাকাব জাযগায তখন দু'শ পাঁচশও প্রণামী পডতে দেখা যায।

জব্দ হযেও পেটো কার্তিক কটকট কবে প্রতিবাদ জানাতে ছাডে না। আমাকেই সালিশ মানে, টাকা যা-ই আদায় কবে দিই তাব কতটুকু আমাদেব ভোগে আসে জিজ্ঞেস করুন তো? বাবাব সিগাবেট আব ড্রিংক তো ভক্ত গৌবী সেনেবা জোগায়, মাতাজীব তো নিজেবই লক্ষ্মীব ভাণ্ডাব, দেওযা ছাডা নেওয়া নেই—ও-দিকে খোঁজ নিযে দেখুন বাবাব নামে কোনো ব্যাঙ্কে পাঁচ টাকাব অ্যাকাউন্টও নেই—তাহলে এত যে টাকা আসে সে-সব যায কোথায? ফি মাসে খবচেব টাকা তুলতে মাযেব চেক ভাঙানোব জন্য আমাকে ব্যাঙ্কে যেতে হয় বুঝলেন—বাবাব টাকাব কোনো হিসেব নেই।

পাঠকেব স্মবণ থাকতে পাবে 'সেই অজানাব খোঁজে' প্রথম পর্বেব কাহিনীতে বিযেব আগে কল্যাণীব বিত্ত সম্পর্কে মোটামুটি কিছু হিসেব দাখিল কবা হয়েছিল। তাব বাবাব কলকাতা আব বামপুবহাটেব বিশাল বাড়ি আব জমি-জমা বিক্রি কবে কল্যাণীব নামে ছ'লক্ষ টাকাব ফিক্সড ডিপোজিট ব্যাঙ্কে মজুত ছিল। সুদে আসলে সেই টাকা বেড়ে চলেছিল। আব বক্কো-মুনিব থানেব কংকালমালী ভৈববেব নির্দেশে তাঁব পুলিশ অফিসাব শিষ্য মোহিনী ভটচায সেই টাকা থেকে কিছু তুলে কোন্নগবেব এই বাড়ি কবে এখানে এঁদেব স্থিতি কবে দিযে গেছলেন। বাকি টাকা কল্যাণীব নামেই মজুত ছিল। সেই টাকাব অঙ্ক এখন কতোয দাঁড়িযেছে আমাব ধাবণা নেই। পেটো কার্তিককে মাতাজী তাঁব বিত্তেব হিসেব দিতে গেছেন বলে মনে হয না, কিন্তু ব্যাঙ্কেব কাজ-কর্ম তাব মাবফতই হয যখন, তাব মোটামুটি ধাবণা থাকা স্বাবাবিক। তা নাহলে সে বলে কি কবে মাতাজীব লক্ষ্মীব ভাণ্ডাব। কিন্তু বাড়িব খবচ এখনো এই টাকা থেকেই আসে শুনে আমি একটু অবাকই বটে। বলেছিলাম, এবাবে আমি কার্তিকেব দিকে, এত টাকা দিযে কি কবেন হিসেব দিন—

অম্লান বদনে অবধূত জবাব দিযেছেন, প্রণামীব টাকা সবই তো কার্তিকেব পকেটে জমা পড়ে, ও তাব মধ্যে কতটা ফাঁক কবে আমি জানব কি কবে?

--শুনলেন মা—বাবাব কথা শুনলেন? আমি পাঁচটা টাকা সবালেও ওনাব যেন জানতে বুঝতে বাকি থাকে। অভিমানাহত চাউনি আবাব আমাব দিকে।—চিনিব বলদ চিনি খায না চিনিব বস্তাই কেবল টানে?

অবধূতেব নিবাসক্ত টিপ্পনী, বেশি না হোক একটু একটু চিনি খাস সেটা স্বীকাব কব।

কার্তিকেব অসহায মুখ, যেন আমাব সামনে চোব প্রতিপন্ন কবা হচ্ছে তাকে। —মা, আপনি এখনো কিছু বলছেন না? ববাদ্দ হাত-খবচেব এক পযসাও বেশি নিই আমি?

কল্যাণী হাসছিলেন। উসকে দিযেছেন।— তুই এত বোকা কেন, টাকাগুলো কোথা দিযে পাখা মেলে উড়ে যায সে-হিসেব এঁকে দিযে দিলেই তো পাবিস।

আমাবও এ-টুকুই জানাব কৌতূহল। এক হবিদ্বাবে যাতাযাতেব পথেই তো পাযে হাজাব কযেক টাকা প্রণামী পড়তে দেখেছিলাম। আব এই দেড় দু'বছব ধবেও কম দেখছি না। এ-দিকে দামী সিগাবেট আব মদেব খবচ অন্যেব ঘাড়ে, আব সংসাবেব খবচও শুনছি কল্যাণীব জমা টাকা থেকে। তাহলে টাকাগুলো যায কোথায।

স্ত্রীব কথা শুনেই অবধূত ব্যস্ত হযে বাধা দিযেছেন, থাক, আব হিসেব দিতে হবে না, তোমাব খাতিবে মেনেই নিলাম কার্তিক ববাদ্দ থেকে খুব বেশি টাকা হাপিস কবে না—

আমাব দিকে ঘুবে বসে কার্তিক পোড়া গাগেব মুখখানা যথাসম্ভব গম্ভীব কবে বলেছে, মাযেব পবোযানা পেযে গেছি যখন বাবাব টাকাব হিসেব শুনুন তাহলে। ...যদি কখনো শোনেন কাবো যক্ষ্মা-টক্ষ্মা হযেছে, হাসপাতালে সীট পাচ্ছে না, উপযুক্ত পথ্য পাচ্ছে না—এখানে কোন্নগবে বাবাব ঠিকানা দিযে দেবেন, ব্যবস্থা হযে যাবে।

যদি শোনেন কোনো বিধবার ছেলে স্কুলে পড়তে পারছে না বা পরীক্ষার ফী দিতে পারছে না, তাকে এই ঠিকানায় পাঠিয়ে দেবেন। বিশ তিরিশ চল্লিশ টাকা করে মাসে মাসে হাজার বারোশ' টাকা মনি-অর্ডার যায় কিনা এখানকার পোস্ট-অফিস থেকে সে-খবরও নিতে পারেন। যদি শোনেন টাকার জন্য কোনো গরিব ঘরের মেয়ের বিয়ে আটকে যাচ্ছে, চোখ বুজে তাকে এখানে পাঠিয়ে দেবেন, ধার করে হলেও তার টাকা এসে যাবে—

অবধূত ধমকে উঠেছেন, তুই থামবি এখন। হাসি মুখে আমার দিকে ফিরেছেন, ভালো পাবলিসিটি অফিসাব জুটেছে আমার—

কার্তিক গম্ভীর মুখে উঠে দাঁড়িয়েছে, আরো কত রকমের লোককে এখানে পাঠাতে পারেন তার একটা ফুল লিস্ট আপনাকে সময় মতো দিযে দেব।

গটগট করে ঘর ছেড়ে প্রস্থান। আমি অন্য দুজনের কাকে ছেড়ে কাকে দেখি। অবধূতের কাঁচুমাঁচু মুখ। আর কল্যাণীর প্রসন্নসুন্দর মুখখানা দেখে সেই প্রথম আমাব মনে হয়েছিল স্বামী নিয়ে তাঁর সব থেকে বড় গর্ব এই কারণেই।

হালকা সুরে অবধূত নিজেকেই নস্যাৎ কবতে চেয়েছেন।—এক-দিক থেকে বিচার করলে পৃথিবীর মানুষ বড সরল, বুঝলেন। চোখের ওপর ভাঁওতাবাজী দেখেও ওপর-ওপর যা দেখে তাই ধরে নিয়ে বসে থাকে। বামকৃষ্ণ ঠাকুর ফতোযা দিলেন, কামিনী আর কাঞ্চন সব থেকে বড় বন্ধন, মন থেকে ত্যাগ কবো। সেই ত্যাগেব মহড়া কত সময়ে কত জনে দেখছে, কিন্তু মন থেকে হলো কিনা সেটা কত জনে জানছে? আঙুল দিয়ে স্ত্রীকে দেখিয়ে বললেন, ওই কামিনীব বন্ধন ত্যাগ করতে গিয়ে কতবার নাজেহাল হয়ে ফিরে এলাম সে-তো আপনিও জানেন, কিন্তু লোকে ভাবে, আ-হা, কি মুক্ত মনের অধিকারী—এমন দিব্যাঙ্গনা রূপসী স্ত্রীকে বেখে বিবাগী হয়ে কতবার ঘর ছাড়ল ঠিক নেই। ফিরে আসাটা কামনা বাসনার উর্ধ্বে কিনা তা ওই উনিই সব থেকে ভালো জানেন, কিন্তু লোকেব ভুল ভাঙাতে তাঁবও আপত্তি—

কল্যাণীর সমস্ত মুখ রাঙা। বলে উঠেছেন, নিজের সম্পর্কে তোমাব এই ব্যাখ্যা কে শুনতে চেয়েছে?

—কেউ না, কেউ না—ভাঁওতাবাজীর জিতের মজাটাই এঁকে বলছি। আমার দিকে ফিরেছেন।—তারপর শুনুন, আর এক সর্বনেশে বন্ধন হলো গিযে কাঞ্চন। এখানেও ভাঁওতাবাজীর জিত এমন যে আমার স্ত্রীর কাছেও তা বড় আনন্দের ব্যাপার। কিনা, কাঞ্চনের মোহ নেই, টাকা যা পাই বিলিয়ে দিই। কিন্তু কোন জোরেব ওপর তা করি সেটা কারো চোখে পড়ে না। একটা ছেলেপুলে নেই যে চিন্তা থাকবে, ওর (স্ত্রীকে দেখিয়ে) যা আছে পায়ের ওপর পা তুলে খেয়ে পরেও তার বেশিরভাগ পড়ে থাকবে—দেহ ছাড়লে পর টাকা ট্রান্সফার করা যায় এমন কোনো ব্যাঙ্কও অন্য জগতে নেই—এমন কি এখানকার নেশা আর ভালো খাওয়া-দাওয়ার রসদও ভক্তরা জুটিয়ে দিচ্ছে, তাহলে আমি টাকা দিয়ে করব কি? লোকের টাকা লোককে বিলোচ্ছি, দাতাকর্ণ নাম হচ্ছে আমার—কাঞ্চন মোহমুক্ত মানুষ হয়ে বসে আছি—পৃথিবীটা কেমন মজার জায়গা ভাবুন একবার, সর্বত্র ভাঁওতাবাজীর জয়।

...এই ভাঁওতাবাজীর বিরাট এক জয়ের নজির আমি নিজের চোখে দেখেছি। প্রথমে বুঝি নি কেবল অবাক হয়েছি। পরে এই মানুষের কথা থেকেই বোঝা গেছে আক্ষরিক অর্থে সমস্ত ব্যাপারটা ভাঁওতাবাজীই বটে। কিন্তু সেটা জানা আর বোঝার পরেও এই মানুষের প্রতি শ্রদ্ধায় আমার মাথা নত হয়েছে।

ঘটনাটা বলি।

মন টানলে হঠাৎ এক-এক সময় যেমন এসে উপস্থিত হই তেমনি এসে গেছলাম। এই হঠাৎ আসার মধ্যেও দিন বাছাইয়ের ব্যাপার আছে। বুধবার বাদ কাবণ গল্প করার সুবিধে থাকলেও সেদিন তাঁর মন পড়ে থাকে ওষুধ তৈরির দিকে। শনি মঙ্গলবারে আসি না কারণ বাতে সেই দুদিন তিনি শ্মশানে বসেন বলে বহু-বকমেব আর্জি নিযে লোকে বিকেল পর্যন্ত তাঁর দ্বারস্থ হয়। রবিবারও বাদ কারণ লোকের ভিড়ে বেলা তিনটে-চাবটের আগে সেদিন তাঁর খাওয়া-দাওয়ারও ফুরসৎ মেলে না। বিকেলের দিকে ওই একটা দিনই কোথাও না কোথাও তাঁর আবার সফবসূচীও থাকে। অ্যাপযেন্টমেন্ট অনুযাযী কেউ না কেউ এসে ধরে নিয়ে যায়। তাই আমাব হঠাৎ-আসাটাও সোম বৃহস্পতি আর শুক্র এই তিনদিনের গণ্ডীর মধ্যে বাঁধা। সেই দিনটা ছিল বৃহস্পতিবার। দেড় মাসেব মধ্যে দেখা হয় নি তাই মন টানছিল। বিকেলের আগেই চলে এসেছিলাম।

এলে খুশির অভ্যর্থনা পেযে থাকি। অবধূত অনেক আগন্তুককেই হতাশ করেন, অর্থাৎ দু'চার কথায় বিদায় করে দ্যান, অন্যদিন আসতে বলেন। সেদিন লক্ষ্য করলাম কথাব ফাঁকে ফাঁকে অবধূত নিজেব হাতঘড়ি দেখছেন। জিজ্ঞেস করলাম, কারো আসাব কথা আছে নাকি?

অবধূত হেসে জবাব দিলেন, বড়সড এক বোয়ালমাছ জালে পডার কথা, দু'পাঁচ মিনিটেব মধ্যে এসে যাবে।

—তাহলে সরে পড়ি?

সবে পড়বেন কেন, জাঁকিযে বসে মজা দেখুন, মৃত্যুব ছায়া সামনে দুলছে এমন কোটিপতি মানুষ ক'জন দেখেছেন?

আমি উৎসুক।—আপনি সেই ছায়া সরাবেন?

হাসিমুখে জবাব দিলেন, আমি কিছুই কবব না, কিন্তু সরলে ক্রেডিটটা আমার হবে, আব তাব ফলে ভদ্রলোকেব কয়েক লাখ টাকার ভার কমবে।

কযেক লাখ শুনে আমি থ। বাবার এ-ভাবে বলাটা পেটো কার্তিকের একটুও পছন্দ হলো না। হড়বড় করে বলে উঠল, বিশ্বাস কববেন না সাব, বাঁচলে ভদ্রলোক বাবাব জন্যেই বাঁচবে, গত মঙ্গলবার বাবা সমস্ত রাত ধরে শ্মশানে বসে ওই ভদ্রলোকেব জন্য কাজ করেছেন—

অবধূত হালকা সুরে ধমকে উঠলেন, এখানে বসে কে তোকে সর্দারির বচন ঝাড়তে বলেছে, তোর 'স্যার' বাতে কি খে... যাবেন সে ব্যবস্থা কিছু করেছিস?

এর মধ্যে এক-প্রস্থ চা জল-খাবারের পর্ব শেষ হয়েছে। আমি তাড়াতাড়ি বাধা দিলাম, না না, আমি সন্ধ্যার আগেই পালাব, আপনি আর এ হুজুগ তুলবেন না—

কিন্তু বাবার ইচ্ছে বুঝেই চেলাটি অন্তর্ধান করেছে। অবধূত বললেন, মোটে

তো আসেন না আজকাল, ড্রাইভার সঙ্গে আছে একটু রাত হলেই বা, আপনাকে দেখেই মনে পড়েছে একটা ভালো জিনিস মজুত আছে, তাছাড়া একখানা ঢাউস বোয়াল মাছ জালে পড়বে এমন মওকার দিনে এসে গেছেন যখন আপনাকে এখন ছাড়ি! সেলিব্রেট করার চোটে রাতে বাড়িতে যদি ফিরতে না-ই পারেন. একটা ফোন করে দিলেই তো হলো।

অগত্যা ঢাউস বোয়াল সম্পর্কে আমার কৌতূহল। ভদ্রলোক মারোয়াড়ি ব্যবসায়ী। তেল ঘি মাখন চীজ ইত্যাদির মস্ত কারবার। তাব গলার পাশে বাঁ-দিকের কাঁধ জুড়ে ক্যান্সার। বায়পসিতে ক্যান্সার ধরা পড়েছে। তারপর থেকে চিকিৎসার উৎসব চলেছে। ড:ক্তারদের শেষ কথা, অপারেশন করে দেখা যেতে পাবে কতদূর ছড়িয়েছে, এ-ছাড়া আর কিছু করার নেই। আত্মীয় পরিজন শুধু নয়, রোগীও বুঝেছে বাঁচার আশা শতেকে একভাগও নেই। অপাবেশনের ফলে মৃত্যু ত্বরান্বিত হতে পারে, এ ছাড়া আর কোনো লাভ হবে না, রোগী আর তাব আত্মীয় পরিজনদের এটাই বিশ্বাস। এখন দৈব নির্ভর। অবধূতেব নাম শুনে তাঁব এখানে এসে হত্যা দিয়ে পড়েছে। কিছু যদি করতে পারেন তারা চিরকাল তাঁর হুকুমের দাস হয়ে থাকবে।...ভদ্রলোক এসে তাঁর পায়ের ওপব আছড়ে পডেছিল। অবধূত বললেন, মৃত্যুব থেকেও মৃত্যু-ভয় কত বেশি ভয়ংকর যদি দেখতেন—

ইনি দু'বার করে বলেছেন ঢাউস বোয়াল জালে পড়বে—আমি ভুলি নি। আমাব ভিতরে একটা অবাঞ্ছিত সংশয়ের আঁচড় পড়েছে। মৃত্যু অবধারিত জেনেও কাউকে তিনি কোনোরকম স্বার্থের জালে জড়াতে পারেন এ আর আমি এখন কল্পনাও করতে পারি না। পেটো কার্তিকেব মুখেও শুনেছি দুবারোগ্য ব্যাধি নিরাময়ের আশা নিয়ে কত লোকই বাবার কাছে আসে, হাজার ছেড়ে লাখ টাকা খবচ করতে রাজি এমন পয়সাঅলা লোককেও এখানে এসে বাবার পা জড়িয়ে ধবতে দেখেছে। কিন্তু বাবা বিষণ্ণমুখে দু'হাত জোড করে নিজের অক্ষমতা জানিযে তাদের বিদায় করেছে। ফল কিছু হোক না হোক শেষ চেষ্টা হিসেবে যাগ-যজ্ঞ করার জন্যও কত লোক দশ-বিশ হাজার টাকা নিয়ে সাধাসাধি করেছে। কিন্তু কিছু করা সম্ভব নয় বুঝলে বাবা তাদের প্রার্থনার বাস্তা দেখিয়ে দিয়েছেন। বলেছেন, নিজেবা প্রার্থনা করুন আর চিকিৎসার অন্য রাস্তা আছে কিনা খুঁজুন—পথ থেকে থাকলে তিনিই হদিস দেবেন, আমার ক্ষমতা সীমাবদ্ধ।

শুনে কত ভালো লেগেছিল আমিই জানি। কিন্তু এই লোকই কোটিপতি ক্যান্সার রোগী হাতে পেয়ে বোয়াল মাছ জালে পড়াব কথা বলছেন কেন ভেবে পেলাম না। সন্দেহ বড় বিচ্ছিরি জিনিস। কখন কোন ফাঁক দিয়ে হুল ফোটায়, আঁচড় কাটে বলা যায় না।

জিজ্ঞেস করলাম, আপনি এই কোটিপতি ব্যবসায়ীর জন্য শ্মশানে গিয়ে বসেছিলেন?

মুচকি হেসে জবাব দিলেন, বসেছিলাম।

—কিন্তু আপনি নিজেই তো বলেন অলৌকিক কিছুতে আপনি বিশ্বাস করেন না?

—কবি না তো।

—তাহলে এ ভদ্রলোককে জালে ফেলছেন কি করে?

অবাক ভাব।—আমি ফেলছি আপনাকে কে বলল। তার নিজের ভাগ্যই তাকে জালে টানবে মনে হচ্ছে। একটু চুপ করে থেকে আবার বললেন, আমি অলৌকিকে বিশ্বাস করি না মানে কি? মানুষের অঘটনকে ঘটিয়ে দেবার, বা ঘটনাকে অঘটনের দিকে টেনে নিয়ে যাবার ক্ষমতায় বিশ্বাস করি না। কিন্তু তা বলে কি আমার বিদ্যা বুদ্ধির অগম্য কিছু কি ঘটছে না? হামেশাই ঘটছে। সেটাকে অলৌকিক বলব কেন —এ-সবের পিছনে আমার অজানা কোনো সায়েন্স বা কোনো শক্তি কাজ করছে না, এ আমি জোর করে বলব কি করে? আপনাকে তো বলেছি কেন ঘটে কে ঘটায় সেই খোঁজই আমি করে বেড়াচ্ছি।

অপ্রিয় কথাটা মুখে আপনিই এসে গেল।—তাহলে এই যে ভদ্রলোক আজ আপনার জালে পড়তে যাচ্ছেন সেটা আপনি ঘটাচ্ছেন না?

হাসতে লাগলেন। তারপর বেশ মিষ্টি করে বললেন, আমাকে আপনি যে একটি ঠগ ভাবছেন সেটা আপনার চোখে মুখে বেশ স্পষ্ট হয়ে উঠছে।...কিন্তু আপনার দোষ নেই লোকের হিতের জন্য মওকা বুঝে একটু-আধটু অ্যাকটিং তো আমাকে করতেই হয়—

গাড়ির শব্দ কানে আসতে থেমে গিয়ে জানলা দিয়ে বাইরের দিকে তাকালেন। দুটো ঝকঝকে গাড়ি এসে বাংশের গেটের সামনে দাঁড়ালো। একটা এয়ার কনডিশনড বিলিতি গাড়ি অবধূত বললেন, এরপর আপনার খানিকক্ষণ কেবল নির্বাক দর্শকের ভূমিকা, হেসেটেসে ফেলে আমাকে ডোবাবেন না যেন—

মুহূর্তের মধ্যে মিষ্টিমুখে গাম্ভীর্যের মাধুর্য দেখলাম। এর, কতটা খাঁটি কতটা মেকি বোঝা দায়। কয়েক মুহূর্তের আগের মানুষ নন যেন আর। দু-আঙুলের ফাঁকে সিগারেট জ্বলছে। চৌকি ছেড়ে উঠে আস্তে আস্তে দরজার দিকে এগোলেন। পরনে সিল্কের রক্তাম্বর ধুতি, গায়ে তেমনি রক্তাম্বর ফতুয়া, গলায় রুদ্রাক্ষের মালা। সর্বাঙ্গে লালের জেল্লা। যে মানুষের সঙ্গে এতক্ষণ আলাপে মগ্ন ছিল এ যেন আর সেই মানুষ নন।

এয়ার কনডিশন গাড়ি থেকে দুজন লোক ধরাধরি করে এক প্রৌঢ়কে নামালো। আমি জানলায় দাড়িয়ে লক্ষ্য করছি। বছর বাহান্ন-তিপান্ন হবে বয়েস। যন্ত্রণাক্লিষ্ট মুখ। বাঁ-দিকের ঘাড় কাঁধ জুড়ে চামড়া-ওঠা দগদগে পোড়া ঘায়ের মতো। সেখানে দুটো ফোলা-ফোলা লাল মাংসখণ্ড। মনে হয়, ডিপ-রে'র দরুন জায়গাটার ওই চেহারা হয়েছে। মোটা সাটা মোটেই নয়, রোগের প্রকোপে বরং শীর্ণ দোহারা চেহারা। তার পিছনে যে মহিলাটি নামলেন, তার মুখখানা মিষ্টি, নাকে মস্ত একটা জ্বলজ্বলে হীরের নাকছাবি—কিন্তু মেদবহুল স্থূল বপু। সামনের এয়ার কনডিশন গাড়ি থেকে এরা দুজন নামলেন। অন্যেরা অর্থাৎ পিছনের গাড়ি থেকে নেমে রোগীকে ধরে নিয়ে আসছে।

আমারও মনে হলো রোগীর মুখে মৃত্যুর স্পষ্ট ছায়া দেখছি।

অবধূত দু'হাত জুড়ে অভ্যর্থনা জানালেন, আসুন।

তিনি দু'তিন হাত পিছিয়ে আসতে কোটিপতি রোগীটি মাটিতে উপুড় হয়ে শুয়ে পড়ে অবধূতের দু'পা জড়িয়ে ধরলেন। পায়ের ওপর নিজের কপাল ঘষতে লাগলেন। মহিলাটি ভদ্রলোকের স্ত্রী হবেন। তিনিও আঁচলে চোখ চাপা দিয়ে কাঁদতে লাগলেন।

ঘরের হাওয়া স্তব্ধ কয়েক মুহূর্তে। এ-দিকের দরজার আড়ালে দাঁড়িয়ে পেটো কার্তিক থেকে থেকে গলা বাড়াচ্ছে।

অবধূত দু'চোখ বুজে হাত জোড় করে দাঁড়িয়ে আছেন। একটু বাদে তাকালেন। সঙ্গের লোকদের বললেন, সাবাওগিজীকে ধরে তুলুন—

অল্প বয়স্ক যে দুটি ছেলে তাঁকে ধরাধরি করে তুলল, পরে শুনেছি তারা ভদ্রলোকের ছেলে। আর অপেক্ষাকৃত বয়স্ক তৃতীয় জন তাদের মামা। কোটিপতি রোগীর নাম রতনলাল সাবাওগি।

অবধূতের নির্দেশে ছেলেরা তাঁকে সামনের সোফায় বসিয়ে দিল। মহিলাকে বললেন, মা আপনি ওঁর পাশে ওই সোফাতেই বসুন।

আদেশ পালন করে কৃপা প্রার্থনার ভঙ্গীতে তিনি দু'হাত জোড় করে রইলেন। তৃতীয় ভদ্রলোক আর ছেলেরা অন্য সোফায় বসতে অবধূত আমার দিকে ফিরলেন। —দাঁড়িয়ে কেন, বসুন—

আমি চৌকিতে বসতে পরিচয় দিলেন, ইনি আমার বিশেষ আত্মজন, আর আপনাদেরও শুভার্থী জানবেন।

বলতে বলতে ঘরের কোণের টেবিলটার কাছে গিয়ে কিছু কাগজপত্র বার করে নিয়ে আমার পাশে এসে বসলেন। একটা ভাঁজ করা কাগজ ছেলেদের একজনের দিকে বাড়িয়ে দিয়ে বললেন, ওঁর বায়পসি রিপোর্টটা রাখুন—

রতনলাল সারাওগি ঈষৎ অসহিষ্ণু আর্তকণ্ঠে বলে উঠলেন, আমি আর সহ্য করতে পারছি না, কি দেখলেন বলে ফেলুন, কোনো আশা নেই তো?

খুব কোমল গলায় অবধূত বললেন, উতলা হবেন না, কোনো আশা না থাকলে আপনাদের এখানে আসার জন্য আমি অপেক্ষা করতাম না, লোক পাঠিয়ে খবর দিতাম আসার দরকার নেই।

প্রত্যেকের মুখ আমি লক্ষ্য করছি। বিশেষ করে রোগী আর তাঁর স্ত্রীর মুখ। এমন আকৃতি-ভরা আশার কারুকার্য এ-যাবত কেবল একজনের মুখে দেখেছি। আমার স্ত্রীর মুখে। একমাত্র ছেলের দুরারোগ্য ব্যাধি নিরাময় হবে এমন আশা আর আশ্বাস তিনিও একজনের কাছ থেকে পেয়েছিলেন। পরের বিপরীত হতাশার মূর্তি এখনো আমার চোখে লেগে আছে।

শ্যালক ভদ্রলোকটি সাগ্রহে বলে উঠলেন, মঙ্গলবারের শ্মশানের কাজের ওপর সব নির্ভর করছে বলেছিলেন, সে কাজ সফল হয়েছে তাহলে? আদেশ পেয়েছেন?

অবধূত জবাব দিলেন না। ফুলস্ক্যাপের তিন পাতা জোড়া নিজের কষা অঙ্কগুলো মন দিয়ে দেখতে লাগলেন। ঘরের আবহাওয়া আশ্চর্য-রকম থমথমে। অনেকক্ষণ বাদে মুখ তুলে রোগীর দিকে তাকালেন। বললেন, আপনার জন্মের তারিখ সময় সব ঠিকই আছে মনে হচ্ছে...।

নিয়ে বকুলকে কোন্নগর আসতে হয়। চলে গেলে অবধূত প্রত্যেকবারই কল্যাণীকে বলেন, এ আবার কি মায়ায় জড়িয়ে পড়ছি আমরা।

জবাব না দিয়ে কল্যাণী শুধু হাসেন। অবধূত নিজের ভিতরে চোখ চালান। এই দুরন্ত মিষ্টি ছেলেকে একমাত্র বংশধর ছাড়া আর কিছু ভাবতে পারেন না। অনেকটাই তাঁর ভিতর জুড়ে বসে আছে। দিন যায়। একে একে বছর গড়ায়। দিনে দিনে ছেলেকে নিয়ে মায়ের দুশ্চিন্তা আর নালিশ বাড়ছেই। এ ছেলেকে নিয়ে তার এক মুহূর্ত শান্তি নেই। পাড়ার যত দুষ্টু ছেলেরাও মোড়ল। দল বেঁধে মারামারি করে। কোনো কথা শোনে না। এই ছেলে এখানে রাখা আর ঠিক নয়, তাকে বাইরের খুব কড়া কোনো হস্টেলে পাঠানো দরকার।

প্রস্তাবটা অবধূত উড়িয়ে দিতে পারেন না। কিন্তু একটু খটকা লাগে অন্য কারণে। বলেন, কিন্তু স্কুলে তো বরাবর ফার্স্ট সেকেণ্ড হচ্ছে শুনি?

বকুল বলে, সেই জন্যেই আমার আশা দাদা, বাইরে গেলে ও হয়তো মানুষ হবে, কিন্তু এখানে থাকলে ও বয়ে যাবে।

তপুব পনেরো বছর মাত্র বয়েস তখন। অবধূতের ভিতরে আবার ওর কপাল আর হাত দেখার তাড়না। কিন্তু থাক। এখনো সাবালক হয় নি, সমস্ত চিহ্নই বদলাতে পারে। তপুকেই বলেন, তোকে আর কলকাতায় রাখব না ভাবছি, বাইরের কোনো ভালো হোস্টেলে পাঠিয়ে দেব। ওর মা আর কল্যাণীর সামনেই জ্যাঠা-ভাইপোতে আলাপ।

—দাও। ভালোই হবে, একটু স্বাধীনতার মুখ দেখব।

—স্বাধীনতার মুখ দেখবি মানে, রীতিমতো কড়া হস্টেলে রাখব।

হাসি।—এমন হোস্টেল কোথায় আছে? মা-কে তো বলেই দিয়েছি, বাইরে পাঠালে সাত দিনের মধ্যে আমি হাওয়া হয়ে যাব...আর আমার কোনো পাত্তাই পাবে না তোমরা, একবার পাঠিয়ে দেখুক না—

বকুল বলে উঠেছে, তুই কি কখনো আমার দুঃখ দুশ্চিন্তা বুঝবি না?

—নাকে কেঁদো না তো, হস্টেলে থাকব না বলা সত্ত্বেও এক-কথা তুমি বার বার বলো কেন? আমি কখনো অন্যায় করি?

অবধূত হঠাৎ গর্জনই কবে উঠেছেন, এই বেয়াদপ। মায়ের সঙ্গে ফের ও-রকম করে কথা বলবি তো কান ছিঁড়ে নেব!

তপু গুম।

পরে ভেবে-চিন্তে অবধূত বকুলকে বলেছেন, পাঠাবার চেষ্টা কোরো না, যে ছেলে, সত্যি মুশকিল হতে পারে।

আরো দু'টো বছর কেটে গেল। অবধূত কখনো বেরোন, কখনো বা ঘরে স্থিতি হন।

তপুর বয়েস সতেরো। ফার্স্ট ডিভিশনে বেশ ভালো নম্বর পেয়েই পাশ করেছে। অংক আর সায়েন্সের পেপারে লেটার পেয়েছে। এবারে ফিজিক্স অনার্সে বি. এস-সি পড়বে। অবধূতের দীর্ঘ নিঃশ্বাস পড়েছে, ওর বাপটাও রীতিমতো ভালো ছাত্র ছিল। আবার আনন্দে সেই রাতে ফিস্টও লাগিয়ে দিয়েছেন। কল্যাণীকে বলেছেন

তপুকে খুব ভালো করে খাওয়াও।

কিন্তু মুখ শুকিয়ে বকুল এক ফাঁকে যা বলল, শুনে অবধূত বেশ উতলা। সেটা সত্তর সালের সবে শুরু। নক্সালরা তৎপর হয়ে উঠেছে। বকুলের ধারণা, তপু তাদের খপ্পরে পড়ছে। পুলিশ এর মধ্যে দু'বার তাকে থানায় নিয়ে গেছে। অবশ্য জেরার পর ছেড়েও দিয়েছে। বকুল বলল, ওর কথা ভাবলে ভয়ে আমার বুক শুকিয়ে যায় দাদা।

রাতে খাওয়া-দাওয়ার পর তপুকে নিয়ে তিনি জেরায় বসেছেন।—এ-সব কি শুনছি?

—ছাড়ো তো, মায়ের বেশি-বেশি ভাবনা। আমি অন্যায় কিছু করছি না।

—থাপ্পড় খাবি তুই আমার হাতে—এক পডাশুনা ছাডা তোর অন্য কিছু করার দরকার কি? তুই এ-সব মুভমেন্টের কি বুঝিস?

সতেরো বছরের ছেলের মুখে অদ্ভুত হাসি।—বোঝার কি আছে বলো জেঠু-—স্বাধীনতার নামে যে ভাঁওতাবাজী চলছে তা-ই বিশ্বাস করব!

—তা বলে এ-সব মারামারি কাটাকাটিতে বিশ্বাস করবি?

—তুমি নিশ্চিন্ত থাকো জেঠু, ও-সবের মধ্যে আমি নেই। নক্সাল নাম নিয়ে অনেক মুখ্যু লোকও ঢুকে গেছে। দরকার ছাড়া মারামারি কাটাকাটির মধ্যে যাব কেন?

—দরকার পডলে যাবি?

জবাবে হাসি। অবধূত অনেক কথাই এরপর বলেছেন। কিন্তু ফল হযেছে মনে হয় নি।

তপু কলকাতায় গিয়ে ফিজিক্স অনার্স নিয়ে বি. এস-সি পডা শুরু কবল। তার পরের তিন-সাডে তিন বছরের খবর অবধূত আর রাখেন না। কাবণ ঘরেব বন্ধন ছেঁড়ার তাড়নায় এবারে তিনি যাকে বলে নিরুদ্দিষ্টই হযেছেন। তিন বছবেব ওপর দ্বার-ভাঙার কাঁকুড়ঘাটির মহাশ্মশানে কাটিয়েছেন। ফলে অনুভব করেছেন, ঘটনার সাজে ডাক পড়েছিল বলেই তিনি সেখানে গিযে হাজিব হয়েছিলেন, আর মেয়াদ ফুরোতে ফিরে আসতেও বাধ্য হয়েছেন। ঘরের বন্ধন ছেঁডার মানসিক তাগিদ এরপরে আর কখনো অনুভব করেন নি।

কোন্নগরে ফিরে তপুর খবর শুনে তিনি ভীষণ বিচলিত। শুধু তপুর নয়, বকুলেরও। তারও নাকি শরীর স্বাস্থ্য ভেঙে আধখানা হয়ে গেছে। জীবন যুদ্ধে এবারে সে হারই মেনেছে। জীবন্মৃত দশা।...বেশি নয়, মাস তিন-চার মাত্র আগের কথা। বি. এস-সি ফাইন্যাল পরীক্ষার পরেই তপু কোথায় ডুব দিয়েছে কেউ জানে না। পুলিশ দল-বলসহ তাকে খুঁজছে। তাদের নামে শুট-অ্যাট-ফাইট অর্থাৎ ধরতে না পারলে দেখামাত্র গুলি করার অর্ডার বেরিয়েছে। তাদের বিরুদ্ধে মারাত্মক সব অপরাধের অভিযোগ। পুলিশ বকুলের ডেরায় এসে তছনছ করেছে, সব ভেঙেচুরে একাকার করে দিয়েছে। তাকে অনেকবার করে টেনে হিঁচড়ে থানায় নিয়ে গেছে, জেরার নামে ঘন্টার পর ঘন্টা আটকে রেখে ভীষণ কষ্ট দিয়েছে।...না বকুল বিশ্বাস করে না তার ছেলে জঘন্য কোনো অপরাধ করেছে, দলের সঙ্গে ছিল বলেই অন্যদের

সঙ্গে তার নামেও হুলিয়া বেরিয়েছে।

তপু ফেরার হবার তিন-চারদিন বাদে কল্যাণী ওর লেখা ছোট্ট একটা চিঠি পেয়েছিলেন। লিখেছে, বড়-মা, বাধ্য হয়েই আমাকে সরে যেতে হচ্ছে, কপালে কি আছে জানি না, মা-কে দেখো। কল্যাণী ফাঁপরে পড়েছেন। তখন পর্যন্ত তাঁর কেবল হারু ভরসা। অবশ্য পাড়া-প্রতিবেশীরাও ভরসা। বাবা নেই বলে তারাও সর্বদা মাতাজীর খোঁজ খবর নেয়।...কল্যাণী ততদিনে মাতাজী হয়ে বসেছে। হারুকে নিয়ে কলকাতায় এসে তাঁর চক্ষুস্থির। বকুল শয্যাশায়ী। তাঁকে দেখে ফুঁপিয়ে কেঁদেছে। তারপর সব বলেছে। কল্যাণী তাকে নিজের কাছে এনে বাখতে চেয়েছিলেন। কিন্তু বুদ্ধিমতী মেয়ে বলেই সে আসে নি। বলেছে, পুলিশ তপুর খোঁজে জাল ফেলে বসে আছে। আত্মীয়-পবিজন কোথায় কে আছে খোঁজ করছে। বকুল বলেছে কেউ কোথাও নেই, কোন্নগরে গেলে সেখানেও পুলিশের উৎপাত শুরু হবে।...তপু হঠাৎ কখনো বড় মাযেব কাছে গিয়ে উপস্থিত হবে কিনা জানে না। তাই কোন্নগরে গিয়ে তার ওখানকাব আশ্রয় সে বিপন্ন করতে চায় না।

কল্যাণী আর যায নি। বকুলও আসে নি। খুব নিঃশব্দে কল্যাণী ব্যবস্থা যা করাব করেছেন। এখান থেকে লোক পাঠিয়ে আগের থেকেও ভালো করে বকুলের দোকান সাজিয়ে দিয়েছেন।...কিছুদিন আগে তপুর বি. এস-সি পরীক্ষার রেজাল্ট বেবিয়েছে। কল্যাণী কাগজে খবর পড়ে অবাক হয়েছেন। এত কাণ্ডের মধ্যে থেকেও ওই দস্যি ছেলে কিনা ফিজিক্সে ফার্স্টক্লাস পেয়েছে!

অবধূতও এরপব কলকাতায গিয়ে খুব সাবধানে বকুলের সঙ্গে দেখা করেছেন। এমনকি চোখে পডাব ভযে বক্তাম্বব ছেড়ে সাদা পোশাকে গেছেন। বকুল তাতেও মিনতি করে বলেছে, আপনি আব নিজে আসবেন না—জানাজানি হলে সকলেরই ক্ষতি।

দিন বসে থাকে না। একে একে আরো চারটে বছর কেটে গেল। ছিয়াত্তর সালের এপ্রিল মাস সেটা। শ্মশানেব ধারে বাত এগারোটা অনেক রাত্রি। অবধূত আর কল্যাণী জেগেই ছিলেন। কার্তিককে কি দরকারে কলকাতা পাঠানো হয়েছিল। বাবার সে পাকাপোক্ত চেলা এখন। দবজায় খুট খুট কড়া নাড়ার শব্দ শুনে ভাবলেন সে-ই ফিবে এসেছে। অথচ এই রাতে তার ফেরার কথা নয়।

দবজা খুলেই অবধূত চমকে দু'পা পিছিয়ে গেলেন। অবছা অন্ধকারে কে একজন রিভলবার তাক করে আছে, তার পিছনে আরো একজন কেউ। সামনের লোকের চাপা হিস হিস গলা, টুঁ-শব্দটি নয়! তারপরেই হি-হি হাসি।—এই রে, জেঠু তুমি! আমি ভেবেছিলাম বড়-মা দরজা খুলবে। ঘুরে তাকিয়ে বলল, এসো রিনা চটপট ঢুকে পড়ো। এগিয়েও থমকালো।—বাড়িতে বাইরের কেউ নেই তো জেঠু?

তপন...তপু! তার সঙ্গে একটি মেয়ে। হাতে ছোট সুটকেশ। নীরবে বিস্ময়ে মাথা নেড়ে অবধূত দরজা ছেড়ে সরে দাঁড়ালেন। রিনা নামে মেয়েটি ভিতরে পা দিতে তপুই তাড়াতাড়ি দরজা বন্ধ করল।

ঘরে এসে দুজনেই ওরা তাঁকে আর কল্যাণীকে প্রণাম করল। কল্যাণীও

অবধূতের মতোই হাঁ। তপুর চেহারা খুব বদলায় নি। তবে চুল একেবারে ছোট করে ছেঁটে ফেলার দরুন মুখের মিষ্টি ভাব একটু কমেছে। আর বেশ রোগা হয়েছে। মেয়েটির বয়েস একুশ-বাইশ, মোটামুটি সুশ্রী আর স্বাস্থ্যবতী। এক-নজর তাকালেই বোঝা যায় অন্তঃসত্ত্বা। এই অচেনা বাড়িতে এ-রকম দুজনের সামনে পড়ে বেশ বিব্রত কুণ্ঠিত মুখ।

কিন্তু তপুর কোনো সংকোচের বালাই নেই। মুখে সেই আগের মতোই মিটি মিটি হাসি।—একেবারে হাঁ হয়ে গেলে যে দুজনেই! এই হলো রিনা, আমাব বিয়ে করা বউ। আবাব হাসি।—বিয়েটা অবশ্য সিঁদুর পরিয়ে আর মালা-বদল করে যে-যার ইচ্ছে মতো করেছি, তার জন্য রিনার মনে একটু খুঁতখুঁতুনি আছে, আমি ওকে বলেছি জেঠুর কাছে গেলে উনি তন্ত্র-মতে আমাদের দারুণ বিয়ে দিয়ে দেবেন'খন। যাক কথা পরে, সকাল থেকে এ-পর্যন্ত আমাদের পেটে দানা পড়ে নি, কি দেবে দাও, যা-হোক কিছু পেলেই হলো—

কল্যাণী ব্যস্ত পায়ে চলে গেলেন।

খাওয়া-দাওয়ার পর রিনাকে শুইয়ে দিয়ে এ-দিকের ঘরে এলেন। অবধূত রিভলবার আর চামড়ার পাতের কেসের মতো জিনিসটা তাঁর হাতে দিয়ে গম্ভীব মুখে বললেন, এগুলো খুব সাবধানে বেখে দিও।

কল্যাণী দেখলেন কেসের মতো জিনিসটায় গুলি। তাঁব কপালে ঘাম দেখা দেবার দাখিল। ওগুলো শাড়ির আড়াল করে বসলেন।

অবধূত বললেন, মাকে ও-ভাবে কষ্ট দিয়ে কি পেলি—মায়ের খবর বাখিস হতভাগা?

—আমি সব খববই রাখি জেঠু, তোমার খবরও রাখি...তুমি তিন বছবের ওপব নিপাত্তা হয়ে ছিলে, এটা আমার হিসেবের মধ্যে ছিল না।

—যাক, এখন কি ব্যাপার কি অবস্থা বল। এখনো পালিয়ে বেড়াতে হচ্ছে?

তপু হাসল।—অন্য সব অপরাধের সঙ্গে জড়িয়ে এখন তো আমি আরো বড আসামী। খুন আর অ্যাবডাকশন দুই কেসই ঝুলছে।

কল্যাণী বলে উঠলেন, তুই এ-সব করেছিস?

—নিজেকে আর রিনাকে বাঁচানোর জন্য খুন করেছি বড়মা, বিনাকে অ্যাবডাক্ট করার ব্যাপারটা সম্পূর্ণ মিথ্যে...।

এর পরের ঘটনা শুনে দুজনেই স্তব্ধ।...বাড়ি ছাড়ার পর তপু তার দলবল নিয়ে শেয়াল কুকুরের মতো পালিয়ে বেড়িয়েছে। একদিন দুদিন নয়, তিন বছর। শেষের একটা বছর সঙ্গে রিনা।...লোক বুঝে ছোট-খাটো হামলা তারা করেছে, বিপাকে পড়ে কাউকে কাউকে জখম করেও পালাতে হয়েছে, কিন্তু খুন কাউকে করে নি তখন পর্যন্ত। খুন কাউকে সত্যিই করতে হয় না, ভয় দেখিয়েই অনেক কাজ হাসিল করা যায়। কিন্তু শেষের দিকে যা করত সেটা কোনো রাজনীতির ব্যাপার নয়, নিজেদের বেঁচে থাকার তাগিদেই ওটুকু করতে হতো। ইউনিটের সঙ্গে যোগাযোগ বিচ্ছিন্ন হয়েছে, পুলিশের গুলি খেয়ে অনেক মরেছে, অনেকে ধরা পড়ে জেলে পচছে।

...বিনা কলকাতায তাদেব পাড়াব মেয়ে। ওর বাবা ছা-পোষা কেরানি। দুটো ছেলে আব এই মেয়ে। ছেলে দুটো তেমন লেখা-পড়াব সুযোগ না পেয়ে ফ্যাক্টবিব কাজে ঢুকেছিল। বাপ তখন অসুস্থ, বিটায়াব কবেছে। তপু যে-বছবে বি. এস-সি পবীক্ষা দেয সে-বছবই বিনা হায়াবসেকেণ্ডাবি পবীক্ষায় পাশ কবেছিল। তপুব সঙ্গে আলাপ ছিল না, কিন্তু মুখ-চেনা ছিল। সেই তখন থেকেই পাড়াব জনাকযেক আব বেপাড়াব একজন পয়সাঅলা গুণ্ডা গোছের ছেলে বিনাব পিছনে লেগেছিল। তপু তাদেব একবাব আচ্ছা কবে সামলে দিতে আব বেপাড়ায ওই পযসাঅলা বড়লোকেব গুণ্ডা ছেলেকে আচ্ছা কবে ঠেঙিযে দিতে ওবা কিছুদিন চুপ মেবে ছিল। বিনা বাড়িতে কিছু বলে নি। বলে কি লাভ। কিন্তু তপুব প্রতি ভাবী কৃতজ্ঞ ছিল। তখন একটু-একটু আলাপ ছিল।

কিন্তু তাব পবেই তো তপুকে গা-ঢাকা দিতে হয।

হাযাবসেকেণ্ডাবি পাশ কবাব পব বিনা প্রায বছব তিনেক ছোট ছোট ছেলেমেযে পড়িযে সামান্য কিছু বোজগাব কবত। এই সময একজন তাকে টাইপ শিখতে পবামর্শ দিল। কিন্তু বাত আটটাব আগে বিনাব ফুবসত ছিল না। প্রাইভেট টিউশনি আব বাড়িতে বান্না কবে সময পেত না। আটটা থেকে ন'টা বাড়িব আধ মাইলেব মধ্যে টাইপিং স্কুলে ভর্তি হযেছিল। কিন্তু ওই বড়লোকেব গুণ্ডা ছেলে যে এ-ভাবে ওঁত পেতে ছিল জানত না। আবাব ওকে তাবা উত্যক্ত কবতে শুরু কবেছিল। চিঠিতে হুমকি দিত। কিন্তু বিনাব এ-সব গাযে মাখলে চলবে কেন?

টাইপ-স্কুল থেকে এক বৃষ্টিব বাতে ফেবাব সময ওবা তাকে জোব কবেই গাড়িতে তুলে নিল। চোখেব পলকেই ঘটে গেল ব্যাপাবটা। বিভলবাব পিঠে ঠেকিযে সেই বড়লোকেব গুণ্ডা ছেলেব দল ওকে গাড়িতে তুলে নিল। একটু-আধটু দূবে যাবা ছিল ভালো কবে তাবা কেউ কিছু বুঝতেই পাবল না। পবে জেনেছে ওই ছেলে আগে আবো দুটো মেযে তুলে নিযে পালিযেছে। বুকে বিভলবাব ঠেকিযে নিজেই নিজেব কেবামতিব কথা শুনিযে বিনাকে শাসিযেছে, মুখ বুজে থাকলে প্রাণে বাঁচবে—দু-দশ দিন পবে হযতো বাড়িতেও ফিবতে পাববে, নইলে খতম হতে হবে?

একটু হেসে বলল, ওদেবও কি ববাত দ্যাখো জেঠু, ওই যমশু হাববাবেব যে জঙ্গলে আমাব ঘাঁটি তাব কাছাকাছি একটা ছোট বাংলোয বিনাকে এনে তোলা হযেছে। আবো তো কত জাযগা আছে, বিনাব ববাত ভালো না হলে ওবা ওখানেই আনবে কেন? আমাদেব তখন সতর্ক প্রহবা, কে আসছে যাচ্ছে সর্ব-দিকে নজব বাখতে হয। আমি দেখি নি, আমাব দলেব একজনেব সন্দেহ হলো ফূর্তি কবাব জন্য মোটবে কবে একটা মেযেকে তুলে আনা হযেছে, কাবণ যতদূব মনে হয বাতেব অন্ধকাবে জোব কবেই তাকে গাড়ি থেকে নামিযে ওই বাংলোয ঢোকানো হযেছে।

...খবব পেযে দলেব পাঁচজনকে নিয়ে নিঃশব্দে তপু বাংলোয হানা দিল। ওই ছেলেব দল তখন একটা ঘবে মদেব বোতল খুলে বসেছে, আব ওই বড়লোকেব গুণ্ডা ছেলে অন্য একটা ঘবেব দবজায বিনাকে বশে আনতে চেষ্টা কবছে আব হুমকি দিচ্ছে, টুঁ-শব্দ কবলে বা কোনো বকম বাধা দিলে ওই ছেলেবা এসে তাকে

ধরবে এবং সে যা করার ওদের সামনে করবে।

তপুর দলের ছেলেরা নিঃশব্দে গিয়ে তার সঙ্গীদের ওপর চড়াও হলো। রিভলবার তুলে ইশারায় একেবারে বোবা হয়ে থাকতে হুকুম করল। তারা যমদূত দেখে হকচকিয়ে গিয়ে নির্বাক।

রিভলবার হাতে তপু সশব্দে দরজা খুলল, রিনার পরনে তখন কেবল শায়া, ছেঁড়াখোঁড়া শাড়িটা মাটিতে পড়ে আছে। সেই অবস্থাতেই ধস্তাধস্তি চলছে। রিনা মরিয়া হয়ে বাঁচার শেষ চেষ্টা করছে। চমকে সেই গুণ্ডা ছেলে ছিটকে উঠে দাঁড়ালো, দু'হাত দূরে রিভলবার হাতে শমন দেখে স্থির।

...কিন্তু গণ্ডগোল করে ফেলল বিনা। আবার তাকে দেখে তপুও কয়েক মুহূর্তেব জন্য হত-চকিত। তারই মধ্যে রিনা ছুটে এসে ওকে জড়িয়ে ধরে বাঁচাও বলে চেঁচিয়ে উঠল। সেই কয়েক পলকেব সুযোগে ওই গুণ্ডা ছেলে পকেট থেকে রিভলবার বার করে তাক করল। রিনাকে ভয় দেখাবার জন্যেই ওটা সঙ্গে রেখেছিল বোধহয়। কিন্তু এতদিনে তপুর পিছনেও চোখ গজিয়েছে, মুহূর্তের মধ্যে তার হাতের রিভলবার গর্জে উঠল। ওই বদমায়েশেব ভোগেব সাধ চিরদিনের জন্য মিটে গেল। সে মাটিতে লুটিয়ে পড়ল।

গুলির শব্দে কে কাকে মারল ভেবে না পেয়ে সবাই ছুটে এলো। সেই ফাঁকে ওখানকার ফূর্তিবাজরা অন্ধকারে প্রাণের দায়ে দিশেহাবার মতো ছুটে পালালো। এবপব বাধ্য হয়ে রিনাকে নিয়ে তাদেবও গা-ঢাকা দিতে হয়েছে। মাঝের একদিন বাদ দিয়ে তার পরের দিন সমস্ত কাগজের প্রথম পাতায় খবর বেরুলো, চার বছর আগের নকশালপন্থী সমাজ বিরোধী আসামী তপন চ্যাটার্জী সদলে অতর্কিতে কলকাতার ওমুক জায়গা হানা দিয়ে রিনা নামে একটি অবিবাহিতা তরুণীকে গাড়িতে তুলে নিয়ে গেছে। জানা গেল সেখানেই তার ঘাঁটি ছিল। ওই পাড়ারই একটি তরুণ দল তাদের অন্য পাড়ার এক বন্ধুর গাড়িতে সেদিকে পিকনিকের উদ্দেশে গিয়েছিল। বিপদের আঁচ পেয়ে তারা ওই গাড়িব পিছু নেয় এবং ঘাঁটির সন্ধান পায়। মেয়েটিকে জঙ্গলে একটি পরিত্যক্ত পোড়ো বাংলোয় তোলা হয়েছিল। পিকনিকের দলটি হানা দিয়ে মেয়েটিকে উদ্ধারের চেষ্টা করে। তপন চ্যাটার্জী গুলি চালিয়ে গাড়ির মালিক বন্ধুটিকে হত্যা করার ফলে অন্যরা পালাতে বাধ্য হয় ইত্যাদি। মৃত ছেলেটির নাম সুধীর দত্ত, বয়েস আঠাশ। এক অবস্থাপন্ন পরিবারের দ্বিতীয় এবং কনিষ্ঠ সন্তান।

...তপু রিনাকে তার বাপের কাছে যে ভাবে হোক পাঠাতে চেষ্টা করেছিল। কিন্তু রিনা একেবারে বেঁকে বসেছিল। সে আত্মহত্যা করবে তবু আর বাড়ি ফিরবে না। তপুকে বলেছে আমাকে বিয়ে কর, যে ভাবে রাখ আমি সেভাবেই থাকব। বাবার কাছে ফিরে গেলে ওই হায়নার দল আবার আমাকে ছিঁড়ে খাবে।

তপু হাসি মুখেই জেঠুকে বলেছে কলকাতায় থাকতেই রিনাকে তার ভালো লাগত। দূর থেকে দেখত। সামান্য আলাপ হবার পর আরো ভালো লেগেছিল। ওই গুণ্ডার দলকে কলকাতায় একবার টিট করার পর থেকে রিনাও তাকে শ্রদ্ধা করত।

প্রায় একটা বছর যে কি ভাবে কেটেছে ওরাই জানে। দল তো ভেঙেই

গেছে। কিন্তু গোপনে সাহায্য করার মতো অবস্থাপন্ন লোক ছিল। রিনাকে নিয়ে কত জায়গায় ঘুরে ঘুরে গা-ঢাকা দিতে হয়েছে ঠিক নেই। ফলে অনেক সময়েই সাহায্য পেতে দেরি হয়েছে। তখন এক বেলা খাওয়া জোটে নি এমন সমন দিনও গেছে। নাম ভাঁড়িয়ে প্রাইভেট টিউশানি যোগাড় করে ক'দিন না যেতে ভাঁওতা দিয়ে আগাম টাকা নিয়ে সরে পড়তে হয়েছে। তপু হেসে উঠল, কিন্তু বিয়ে করলে যে আবার সাবধান হওয়া সত্ত্বেও ছেলে-পুলে আসার ঝামেলা পোহাতে হবে এ-কি আর হিসেবের মধ্যে ছিল! তাই বিস্ক নিয়ে তোমার কাছে না এসে কবি কি। মাযের কাছে রাখা যাবে না, চব্বিশ ঘণ্টার মধ্যে পুলিশের নজরে পড়বে। রিনাব বাবার তো এই অবস্থা, তার ওপর হারানো মেয়ে ফিরেছে জানাজানি হলে সেখানেও একই বিপদ। আপাতত সব দায় তোমাব ওপব চাপিয়ে দিয়ে আমি সরে পড়ব...কিন্তু আমি বড ক্লান্ত জেঠু, অন্তত পাঁচ সাত দিনেব বিশ্রাম দরকার, ক'টা দিন সকলের চোখ থেকে আমাকে আগলে রাখতে পারবে না?

সমস্ত বাত অবধূত ছটফট কবেছেন আর পাযচাবি কবেছেন। বিছানায় গা পর্যন্ত দিতে পাবেন নি। পবদিন সকালে চা খেতে খেতে তপুকে বলেছেন, এখানে তোব লুকিয়ে থাকাব কোনোরকম চেষ্টা কবাবই দবকাব নেই। এখানে তোকে চেনে একমাত্র হারু তাকে সমঝে দিলে সে মুখ সেলাই করে থাকবে। আর কার্তিক নামে একটি ছেলে থাকে, সে জানবে তুই আমার নিকট আত্মীয, মধ্যপ্রদেশে থাকিস, দবকাবী কাজে বিদেশে চলে যেতে হচ্ছে বলে এখানে বউ রেখে যাচ্ছিস।

...বাড়িব মধ্যে লুকিয়ে চুবিযে থাকলেই বরং লোকেব সন্দেহ হবে। এটাই ভালো পরামর্শ মনে হলো তপুবও। কিন্তু ও ভেবে পাচ্ছিল না, জেঠু কথা যখন বলছিল, ওর মুখেব ওপর তার দৃষ্টিটা এমন স্থির ও তীক্ষ্ণ কেন? মুখ কপাল সব যেন ফালা-ফালা করে দেখার চেষ্টা। জিজ্ঞেস কবেছিল, কি হলো...?

—বোস আসছি। উঠে হাত-দেখাব বড ম্যাগনিফাইং গ্লাসটা নিয়ে এলেন। কিন্তু হাত নয়, একাগ্র মনোযোগে ওটা কপালের কাছে এনে আগে কপাল দেখতে লাগলেন। দেখছেন তো দেখছেনই। শুধু কপাল কেন, নাক, কান, কানেব পিছন এমন কি গলা পর্যন্ত। সামনে বসে রিনাও হাঁ কবে দেখছে...৮ শ্বশুরের কপালে বিন্দু-বিন্দু ঘাম জমছে, দু'চোখ অস্বাভাবিক রকমের তীক্ষ্ণ হয়ে উঠেছে।

কপাল-মুখ দেখার পব তেমনি মনোযোগ দিয়ে হাত দেখতে লাগলেন। এক বাব জিজ্ঞেস করলেন, তোর ঠিক বয়েস এখন কত?

—একেবারে ঠিক তো বলতে পাবব না, চব্বিশ চলছে। হেসে উঠল, কিন্তু জেঠু রাগ কোব না—এসব আমি কিছুই বিশ্বাস করি না।

অবধূতের পাথর মূর্তি।—তোর বিশ্বাসের দরকার নেই, আমি নিজের বিশ্বাসের কিছু খুঁজছি। এই দেখাব ঝোঁকে এক ঘণ্টারও বেশি কেটে গেল। অবধূত তাব পরেও গম্ভীর। কেবল পায়চারি করছেন। কপালে ঘাম। মাঝে মাঝে আরো দুই একবার তপুর সামনে এসে দাঁড়িয়েছেন। চা নি তেমনি তীক্ষ্ণ, তীব্র। তপু ধবেই নিল, শিগগীব তার ফাঁড়া-টাড়া অর্থাৎ ধবা পড়ার সম্ভাবনা আছে কিনা জেঠু তাই দেখছে। হয়তো তার বিবেচনায় ভালো দেখছে না বলেই এত উতলা এমন গম্ভীর।

কিন্তু তপু বেপরোয়া, জীবন-মৃত্যুর মাঝখানেই তো কবে থেকে দাঁড়িয়ে আছে।

কেবল কল্যাণী বুঝছেন। এক ফাঁকে জিজ্ঞেস করেছেন, কেমন দেখছ?

—পরিষ্কার। আগে সাহস করে সেভাবে দেখি নি কখনো, কিন্তু এখন মনে হয় আগের থেকেও ঢের বেশি পরিষ্কার। কিছু সময়ের জন্য ঝামেলা তারপর সব পরিষ্কার, দীর্ঘ আয়ু...কেবল একটু শোকের চিহ্ন আছে, সেও ওর নিজের বা রিনার শরীরগত কিছু নয়। কোনো নিকট জনের কিছু হতে পারে।

...ইতি মধ্যে এক ফাঁকে তিনি রিনার হাত আর কপালও যত্ন করে দেখেছেন।

কল্যাণী স্বস্তির নিঃশ্বাস ফেলে বললেন, তোমার নিজের দেখা আর বিশ্বাস নিশ্চয় ঠিক, শিবঠাকুর নিশ্চয় আর আমাদের বা বকুলকে কোনো বড় দুঃখের মধ্যে ফেলবেন না।

পেটো কার্তিক এসে দেখল এবং জানলো বাবার বাড়িতে আত্মীয় অতিথি এসেছে, তাকে ক'দিন রাতে বোসেদের বাড়িতে থাকতে হবে। স্ত্রী নিযে বাইবের ভক্তরা কেউ দু'পাঁচ দিন বাবার কাছে গেলেও তাকে রাতে বোসেদের বাড়িতে আস্তানা নিতে হয়। কিন্তু সে-জন্য নয় কার্তিক হতভম্ব আর উতলা বাবার মধ্যে একটা চাপা অস্থিরতা আর উত্তেজনা দেখে। আধফর্সা মুখ সর্বদা লাল, কোনো কাজে মন দিচ্ছেন না, কেবল ভাবছেন আর পায়চারি করছেন।

শনি মঙ্গলবার নয়, পর পর তিন রাত তিনি শ্মশানে কাটিয়েছেন। তাঁকে দেখে মনে হয়েছে জীবনে তিনি এমন সমস্যার মধ্যে কখনো পড়েন নি। কেবল পায়চারি করেন আর ভাবেন! সন্ধ্যার পরেই শ্মশানে চলে যান। ঘাবড়ে গিয়ে কার্তিক মাতাজীকেই জিজ্ঞেস করেছে, মা বাবার হঠাৎ হলো কি—অসুখে পড়ে যাবেন যে!

মাতাজীও ভীষণ গম্ভীর। দু'কথায় জবাব দিয়েছেন, জানি না।

তপুও একটু অবাক হয়ে বলেছে, জেঠু যে আজকাল দেখি প্রায় শ্মশানচারী হয়ে পড়েছে—তিন বছরের ওপর বাইরে কাটিয়ে আসার পর থেকেই এ-রকম হয়েছে বুঝি?

কল্যাণী জবাব দেন নি।

সেই রাতে অবধূত রিনাকে নিজের ঘরে ডেকে পাঠালেন। সে আসতে হাসি মুখেই বললেন, বোস—।

রিনা কাছে বসে জিজ্ঞেস করল, আজ আপনার শ্মশান যাওয়া নেই?

—না, আজ আর না।...আমার শ্মশান যাওয়া নিয়ে তপু কিছু বলে-টলে নাকি?

—বলে এ-রকম করলে শরীর ভেঙে যাবে, বড়মা'র বাধা দেওয়া উচিত। ...আপনাকে যত ভালোবাসে আর শ্রদ্ধা করে পৃথিবীতে এমন আর কাউকে না।

অবধূতের গলার স্বরে কৌতুক।—কি রকম?

রিনা হেসে জবাব দিল, বলে দেবতা-টেবতা জানিও না বিশ্বাসও করি না, নরদেবতায় বিশ্বাস করি—আমার কাছে জেঠু সেই দেবতা।

অবধূত হেসে উঠলেন, শুনে তোমার কি মনে হলো?

—আমারও তাই বিশ্বাস করতে ভালো লাগল।

সেই রাতেই অবধূত বেশ একটা মজার অনুষ্ঠান করলেন। নিজে বসে তপু

আব বিনাব আনুষ্ঠানিক বিযে দিলেন। বললেন, বিযেব খাওয়া কাল দুপুবে।

এক কল্যাণী ছাড়া আব কেউ জানেন না, শেষ বাতে উঠে অবধূত নিঃশব্দে বাড়ি ছেড়ে বেরুলেন। যাতাযাতেব ট্যাক্সি ভাড়া কবাই ছিল, ট্যাক্সি যেখানে অপেক্ষা কবাব কথা সেখানেই অপেক্ষা কবছে। সকাল পাঁচটাব মধ্যে তিনি এসে দবজাব কড়া নেড়ে বকুলেব ঘুম ভাঙালেন।—এই সময়ে বকুল তাঁকে দেখে বিষম চমকে উঠেছিল। অবধূত ভিতবে এসে বসলেন না, কেবল বললেন কোনো ভয নেই, তপু এসেছে, আমার কাছে আছে আজই চলে যাবে, তুমি খেয়ে দেয়ে বেলা একটা দেডটাব মধ্যে চুপচাপ কোন্নগবে আমাব বাড়ি চলে যাবে—এখন আব কোনো কথা নয, আমাকে একটা দবকাবে কাজে এক্ষুনি এক জাযগায যেতে হবে।

বকুল বিমূঢেব মতো দাঁড়িযে। অবধূত বেবিযে এসে আবাব ট্যাক্সিতে উঠলেন। সেখান থেকে সোজা পার্ক স্ট্রীটে তাঁব এক জাঁদবেল পুলিশ অফিসাবেব কোযার্টার্স-এ। তাব বদ্ধ পাগল মেযেকে তিনি ভালো কবেছিলেন। সেই থেকে ওই পবিবাবটি তাঁব বিশেষ ভক্ত এবং অনুগত।

তাঁকেও ঘুম ভাঙিযে তোলা হলো। অবধূত তাঁব সঙ্গে প্রায এক ঘণ্টা কথা বলে ভোব সাড়ে ছ'টাব মধ্যে আবাব ট্যাক্সিতে।

সাড়ে আটটাব মধ্যে একবাশ বাজাব কবে আবাব কোন্নগবে নিজেব বাড়িতে। তপু আব বিনা ভাবল জেঠু এই বাজাব কবতেই সকালসকাল বেবিযেছিল। পেটো কার্তিকও তাই ভেবেছে।

খুব ফূর্তিব মধ্যেই দুপুবেব খাওযা-দাওযা শেষ হলো। খানিক বাদেই তপু আব বিনা—হতবাক। কলকাতা থেকে বকুল-মা এসে হাজিব। তপু আকাশ থেকে পড়ল, মা তুমি এখানে, এ কি কাণ্ড। বকুলও তেমনি অবাক। হকচকিযে গিযে বলল, কেন, দাদা যে সকালে নিজে গিযে তুই এসেছিস বলে আমাকে আসাব কথা বলে এলেন।

অবধূত হেসে তাদেব নিবস্ত কবলেন, এ-সব নিযে পোস্টমর্টেমেব দবকাব নেই--বকু, এই তোমাব ছেলেব বউ বিনা, দ্যাখ কি মিষ্টি মেযে?

বকুল আবাবও বিমূঢ়।

বিকেল চাবটেব মধ্যে শুধু বাড়িব লোক কেন, পাড়াশুদ্ধু হতচকিত। অবধূতের বাড়ি পুলিশে ঘেবাও কবেছে। বিভলবাব উঁচিযে পাঁচজন পদস্থ কর্মচাবী এসে তপুকে হাত-কড়া পবিযে গ্রেপ্তাব কবল। আব সকলেই হতভম্বেব মতো দেখল, তাদেবও যে ওপবওলা তিনি অবধূতেব পাযে মাথা ঠেকিযে প্রণাম কবলেন।

নির্বাক নিস্পন্দ সকলে। বকুল আব বিনা থব-থব কবে কাঁপছে। তাবা বিবর্ণ পাংশু। তপুই সকলেব আগে ব্যাপাব বুঝেছে। দুচোখে গলগল কবে ঘৃণা ঠিকবোচ্ছে। পৃথিবীব আব যে-কেউ এমন বিশ্বাসঘাতকতা কবলে এত বজ্রাহত হতো না, এত ঘৃণা কবত না। সেই ঘৃণাব আগুন শুধু চোখে নয, গলা দিযেও ঠিকবোচ্ছে। —তুমি? তুমি? তুমি এ-কাজ কবেছ তাহলে? এই জন্যেই ভোব না হতে তোমাব কলকাতায ছোটা দবকাব হযেছিল? আমাব মা-কেও এমন দৃশ্য দেখাবাব লোভ সামলাতে পাব নি?

তাকে তুলে নিয়ে যাবার আগে আরো বলেছে। বলেছে, কাউকে হত্যা করার জন্য আমি কখনো অস্ত্র হাতে তুলি নি, কেবল দুজনের প্রাণ বাঁচাতে একটা খুন করেছি—কিন্তু জেনে রেখে দাও যদি আমার ফাঁসি না হয় আর যদি আমি কখনো ফিরি আর তোমার ঈশ্বর যদি ততদিন বাঁচিয়ে রাখে—খুব ঠাণ্ডা মাথায় আমি আর একটা হত্যা করব...সেদিন কোন্ ইষ্ট তোমাকে রক্ষা করতে পারে আমি দেখব।

তপুকে নিয়ে ওরা চলে গেল।

থুপ করে একটা শব্দ হতে সকলে সচকিত হয়ে দেখে রিনা মাটিতে লুটিয়ে পড়ে অজ্ঞান হয়ে গেছে। অবধূতই আগে ছুটে এসে তাকে তুলে ধরতে গিযে বাধা পেলেন। বিকৃত গলায় বকুল বলে উঠল, ও যেমন আছে থাক, আপনি আগে বলুন তপ এ কি বলে গেল—যা বলে গেল তা ঠিক কিনা?

বজ্র-গম্ভীর ধমকের সুরে অবধূত বলে উঠলেন, সেটা জানতে বুঝতে হলে একটু অপেক্ষা করতে হবে—আমি কেন কি করেছি এই স্নায়ু নিযে বোঝা তোমার পক্ষেও সম্ভব নয়। পেটো কার্তিকের দিকে তাকিয়ে হুংকাব ছাড়লেন, দাঁড়িয়ে দেখছিস কি, জল নিয়ে আয়!

ওই মুখের দিকে চেয়ে বুকল বিহ্বল বিভ্রান্ত। বাবার এই মূর্তি কার্তিকও কখনো দেখে নি। সে উর্ধ্বশ্বাসে জল আনতে ছুটল।

রিনা ঠাকুরঘরে শুয়ে আছে, কল্যাণীর কোলে তাব মাথা। জলেব ঝাপটায় জ্ঞান ফিরতে অবধূতের ইশারায় কল্যাণী তাকে এ-ঘরে নিযে এসেছে। তার বিমূঢ় দৃষ্টি। ফ্যাল ফ্যাল করে তাকাচ্ছে। তার মনে হচ্ছে সে কেবল ভযংকর বকমেব দুঃস্বপ্ন দেখে উঠেছে একটা।

অবধূত শোবার ঘরে গেছলেন, একটু বাদে ফিবে এলেন। থমথমে মুখ, ঘরে পাড়ার দু'একজন মহিলা ছিল। তাঁদেব বললেন, আপনাবা এখন বাইবে যান মা, আমার এ-ঘরে একটু কাজ আছে। তাঁরা তক্ষুনি চলে গেলেন। অবধূত পেটো কার্তিক আর হারুকেও চলে যেতে বললেন। তাবপর দু'হাত কোমবে তুলে ঝুঁকে বিনাব দিকে তাকালেন। খুব কোমল গলায বললেন, একটু ভালো বোধ কবছিস তো মা...? তোর বড় মায়ের ঠাকুর ঘরে দাঁড়িয়ে বলছি, আমি কি এমন কিছু কবতে পারি যাতে তপুর—আমাদের একমাত্র বংশধরের এতটুকু ক্ষতি হয়—এর পরের ম্যাজিক তোকে আর তোর শাশুড়িকে যদি আমি না দেখাতে পারি, তাহলে এই দ্যাখ, এটা চিনিস?

রিনার মুখে কথা নেই। চিনেছে। তপুর সেই রিভলবার। বকুল বিস্ফাবিত নেত্রে চেয়ে আছে। তার দিকে চেয়ে অবধূত বললেন, এটা তোমার ছেলের, তপু আমাকে রাখতে দিয়েছিল, গুলিও আছে।...শোনো বকুল, রিনা শোন্—আমি যা করেছি সেটাই যদি তপুর বাঁচার একমাত্র পথ না হয়, খুব শিগগীরই সমস্ত অপরাধের দাগ ধুয়ে মুছে ফেলে সুস্থ জীবনের পথ ধরে তোমাদের কাছে ফিরে না আসে—তাহলে এই ঘরে দাঁড়িয়ে আমার মহাগুরুর নাম নিয়ে শপথ করছি—আমার জীবনের সমস্ত শিক্ষা ভুল জেনে তপুর দেওয়া এই জিনিস দিয়েই আমি আমার ভুলের প্রায়শ্চিত্ত

কবব। তীব্র চোখে কল্যাণীব দিকে তাকালেন, তুমি কি বলো? ওদের শুনিয়ে দাও--আমাব এ শপথ তুমিও মেনে নেবে কি নেবে না?

কল্যাণী স্থিব চোখে তাঁব দিকে তাকালেন। বললেন, মেনে না নিতে বাধা কোথায, তুমিও জানো আমিও জানি এ-শপথ বক্ষা কবাব দবকাব হবে না। গুরুব আদেশ যা পেয়েছ তা মিথ্যা হতে পাবে না।

বিনা আস্তে আস্তে উঠে বসল। সে বা বকুল কেউ কিছু বুঝছে না। এই দু'জনেব মুখেব দিকে চেযে বুকেব তলায কি যেন একটু আশাব মতো উঁকিঝুকি দিচ্ছে।

অবধূত নিজেও আস্তে আস্তে তাদেব সামনে মেঝেতে বসলেন। বললেন, আমি যা কবেছি তা না কবলে শেযাল কুকুবেব মতো তপুকে যাবা তাড়া কবে বেড়াচ্ছে, তাদেব কাবো গুলিতে খুব শিগগীবই তাব মৃত মুখ আমাদেব দেখতে হতো, মা হযে তোমাকে বা জ্যাঠা হযে আমাকে তাব মুখাগ্নি কবতে হতো।

গলা দিযে অস্ফুট একটা আর্ত শব্দ বাব কবে বকুল শিউবে উঠল।

অবধূত বলে গেলেন, ওই বিনাকে জিজ্ঞেস কবো কি যন্ত্রণা আব উদবেগ নিযে আমি তপুব আব ওব কপাল দেখেছি আব হাত দেখেছি। কেউ যেন তপুব সমূহ একটা ফাঁড়া আমাকে চোখে আঙুল দিযে দেখিযে দিযেছে। প্রাণঘাতী ফাঁড়া, কিন্তু আবাব সেটা পবিষ্কাব হযে যাবাব লক্ষণও স্পষ্ট। তাবপব সুস্থ সুন্দব লম্বা স্বাভাবিক জীবন। বিনাব হাত বা কপালেও কোনোবকম বৈধ্যব্যেব বা দীর্ঘদিন স্বামীব কাবণে দুর্ভোগেব চিহ্ন নেই। যা আছে সেটা সামযিক, বড জোব পাঁচ ছ'ছবেব। ...একটু বাদেই বুঝলাম, কি হলে বা কি কবলে এমন একটা ফাঁড়া কেটে যেতে পাবে। ও ধবা দিলে পুলিশেব হাতে গুলি খেযে মবাব ভয নেই। আব যাবজ্জীবন কাবাদণ্ডও ওব হতে পাবে না, তাহলে সুস্থ সুন্দব লম্বা স্বাভাবিক জীবন যাপনেব এমনসব স্পষ্ট চিহ্ন থাকত না।

...ক'টা দিন আমাব কি যে সংকট গেছে তোমবা জানো না। যদি আমাব বিচাবে ভুল হয তাহলে সর্বনাশ, আব ভুলেব ভযে যদি চুপ কবে বসে থাকি তাহলে আবো সর্বনাশ। তপু বিনা দুজনেই জানে তিন-তিনটে বাত এবপব আমি শ্মশানে কাটিযেছি। আমাব মহাভৈববগুরুব কাছে ভৈববী মাযেব কাছে আকুল হযে প্রার্থনা কবেছি, আমাব মন স্থিব কবে দাও, আমাব দৃষ্টি আবো মুক্ত কবে দাও--আমাব সব দ্বিধা দ্বন্দ্ব কাটিযে আমাকে শুধু সত্য দেখাব শক্তি দাও। তাই তাঁবা দিযেছেন। নিজেব ভিতবে থেকেই গুরুব গলা কানে এসেছে, হতভাগা দেবি কবছিস কেন—আযু আছে তবু ছেলেটা বেঘোবে মববে। ও ছেলে নিষ্পাপ ওব ক্ষতি কে কববে—কেবল কল্যাণীকে সব বলেছি। সে-ও আমাব সঙ্গে একমত। বলেছে ভুল হতে পাবে না, তুমি যা কবাব কবো।

...কাল বাতে ওদেব আমি নিজেব মনেব মতো কবে বিযে দিযেছি। বাত থাকতে উঠে ট্যাক্সি নিযে তোমাব কাছে চলে গেছি। সেখান থেকে আমার ভক্ত এই মস্ত পুলিশ অফিসাবেব কাছে গেছি। তাঁকে কেবল একটু অনুবোধ কবেছি; লক-আপে তপুব ওপব যাতে কোনো বকম অত্যাচাব না হয সে দাযিত্ব তাঁকে

নিতে হবে। সব শোনার পর তাঁরও মনে আশঙ্কা। জিজ্ঞেস করেছেন, ফাঁসী না হোক, যাবজ্জীবন কারাদণ্ড হবে না আপনি ঠিক জানেন?

বলেছি ঠিক জানি।

এর পরের অধ্যায় কিছুটা গতানুগতিক। অবধূত একদিনের জন্যও কোর্টে যান নি। আসামী তপন চ্যাটার্জীকে বুঝতেও দ্যান নি, তার হয়ে সওয়াল করার জন্য এমন একজন নামজাদা উকিল কে দিলে—কে এমন জলের মতো টাকা খরচ করছে। নিজের উকিলকেই সে এ-কথা জিজ্ঞেস করেছিল। উনি বলেছেন, তপুরই একজন মস্ত বড়লোক বন্ধুর বাবা—নাম বলতে বাধা আছে। তপু অবিশ্বাস করে নি, আঁচও করেছে কে হতে পারে, এ-রকম একজন বিরাট অবস্থাপন্ন বন্ধু তার আছে—মা তাকে জানে—মাযের চেষ্টাতেই এটা সম্ভব হয়েছে।

তার বিরুদ্ধে খুনের কোনো অভিযোগই শেষ পর্যন্ত টেঁকে নি। বাপের বাড়ির পাড়ার যে ছেলেরা মৃত গুণ্ডা সুধীর দত্তর দল থেকে রিনাকে অপহরণ করেছিল, পুলিশ তাদের ওপর চড়াও হয়ে কোর্টে টেনে এনেছে। রিনা তাদের সনাক্ত করেছে। অবধূতের পুলিশ অফিসারের দাপটে তাদের হৃৎকম্প। কোর্টে তাবা অপরাধ স্বীকার করেছে। জেরায় পড়ে সুধীর দত্ত আরো কিছু কুকার্য ফাঁস করে দিয়েছে। তপুব উকিল এটাও বিশ্বাসযোগ্য করে তুলতে পেরেছেন যে আত্মরক্ষা আর রিনাকে বক্ষা করার জন্যই তপন চ্যাটার্জি সুধীর দত্তকে গুলি কবতে বাধ্য হয়েছিল। রিনা শান্ত মুখে সুন্দর সাক্ষী দি.যছে।

তপন চ্যাটার্জী শেষ পর্যন্ত খুনের দায় থেকে বক্ষা পেল বটে। আর পুলিশেব ভক্ত অফিসারটিব চেষ্টায় নক্সালের ছাপটাও উবে গেল। সমাজবিরোধীর কার্যকলাপ আর লুঠতবাজের অভিযোগ খণ্ডন করা গেল না। বিচাবের দায়ে তার পাঁচ বছরের কারাদণ্ড হলো।

তাকে ভ্যানে তোলার সময় ব্যাকুল মুখে যতটা সম্ভব ভিড ঠেলে সামনে গেছল। তপু চেঁচিয়ে বলেছে, মা জেঠুকে এবাব তৈরি থাকতে বোলো। মা আর রিনার প্রতিক্রিয়া বোঝার আগেই পুলিশ তাকে ভ্যানে টেনে তুলেছে।

বকুল এরপর অনেকবার অনুনয় করে বলেছে, দাদা, তপুর সঙ্গে আমার একবার দেখা করার ব্যবস্থা করে দিন, সব বলে তো ওব ভুল ভাঙাতে হবে।

অবধূত হাসি মুখে তাকে নিরস্ত করেছেন।—কিচ্ছু দবকার নেই, সময়ে সব হবে। পাঁচ বছরের জন্য আমার ওপর তোমরা ওকে জ্বলতে দাও, আখেবে তাতে দু'তরফেরই লাভ বই লোকসান হবে না।

বকুল আর রিনা তাঁর এ-কথা আদেশ বলেই মেনে নিয়েছে।

অবধূত শাশুড়ী-বউযের থাকার জন্য সেই বড় পুলিশ অফিসার ভক্তর মারফৎ ভালো একটা ফ্ল্যাটও যোগাড় করেছেন। রিনার সন্তান কোন্ নার্সিং হোমে হবে, কোন্ ডাক্তার দেখবে সে-সব ব্যবস্থাও তিনি নিজে কবেছেন। তাঁর কথায় বকুল জলের দরে তার শেলাইয়ের দোকান বিক্রি করে দিয়েছে। অবিশ্বাসের আর ঠাঁই কোথায়? দাদা বলেছেন, জেল থেকে বেরুলেই তপুকে হরিদ্বার আর দেরাদুনে

গিয়ে সকলকে নিয়ে পাকাপাকি ভাবে থাকতে হবে—তপুর জন্য সেখানে একটা ভালো কাজ তিনি ঠিক করেই রেখেছেন। না কলকাতায় বা কোথাও কোনো রকম রাজনীতির হাওয়ার মধ্যে তপুকে তিনি আর রাখবেন না। আপাতত সব খরচ তাঁর।

...তপুর জন্য উনি হরিদ্বার আর দেরাদুনে ভালো কাজ ঠিক করে রেখেছেন তা-ও বক্রেশ্বরে মহাভৈরব বাবার ডেরায় বসেই শুনেছি। আজ নয়, বহু বছর আগেই, তপুর যখন মাত্র ষোলো সতেরো বছর বয়েস—তখন থেকেই এ সংকল্প তাঁর মাথায় ছিল। তপু ওই বয়সে নকশালদের সঙ্গে আর আরো কাদের সঙ্গে মিশছে শোনার পব থেকেই তাঁর দুশ্চিন্তা। তখনই ঠিক করেছিলেন ওকে কলকাতায় রাখবেন না। কিন্তু তখনো প্ল্যান কিছু ঠিক হয়নি। সেই সময় হরিদ্বারের ভক্ত পুরুষোত্তম ত্রিপাঠী—বাবার দয়ায় যার সেখানে এখন তিন-তিনটে হোটেল—সে দেখা কবতে এসেছিল। কথায় কথায় ভাইপোব কথা শুনে সেই সোৎসাহে প্রস্তাব দিয়েছিল, তার হাতে ছেড়ে দিলে ওই ভাইপোর দায়িত্ব সে নেবে। পাঁচ-সাত বছর শিখিয়ে পড়িয়ে নিয়ে সব কটা হোটেলেব জন্য একজন জেনারেল ম্যানেজার পোস্ট করে তাকে বসিয়ে দেবে। বাবার ভাইপোকে পেলে সে বর্তে যাবে।..

তপুর বিচারেব রায় বেরুবার পর পূর্ব কথা স্মরণ করিয়ে অবধূত তাকে একটা চিঠি লিখেছিলেন। চিঠি পেয়েই সে সানন্দে জবাব দিয়েছে, আগের ব্যবস্থা তো ঠিক আগেই। এখন সে দেরাদুনেও একটা আধুনিক হোটেল করার কথা ভাবছে। বাবার ভাইপোকে পেলে যে নির্দ্বিধায় সেটা করবে আর সব কটা হোটেলের জেনারেল ম্যানেজারের পদে তাকে বসিয়ে দেওয়া ছাড়াও দেরাদুন হোটেলের চার আনার লাভের অংশও লিখে দেবে। বাবা সত্বব ভাইপোকে পাঠাবার ব্যবস্থা করুন, বিশ্বস্ত আপনারজনের তাব বড অভাব। ফলে ভাইপোর সম্পর্কে অবধূত তাকে আবার বিস্তারিত লিখেছেন। তার উত্তবে পুরুষোত্তম ত্রিপাঠী জানিয়েছে, বাবার ইচ্ছেই তাঁর কাছে আদেশ—সে অপেক্ষা করবে।

একটু হেসে অবধূত বলেছিলেন, মানুষের মন কোথায় নামে আবার কত ওপবেও ওঠে দেখুন।...মাস ছয় আগে পুরুষোত্তম হরিদ্বার থেকে কোন্নগরে এসে হাজিব। ভাইপোকে নেবার তাগিদ আমার থেকে তাব বে[illegible]। তার সব ব্যবস্থা পাকা, দেরাদুনে জমি কিনে আধুনিক হোটেলেব বাড়ির কাজও শুরু হয়ে গেছে—আমার ভাইপোর অপেক্ষায় এখন সে উন্মুখ হয়ে আছে....আমি ঠাট্টা করে জিজ্ঞেস করেছিলাম, কত মাইনে দেবে? তাইতেই ঘাবড়ে গিয়ে আমতা-আমতা করে চলেছে, ভেবেছিলাম শুরুতে মাসে তিন হাজার টাকা করে দেব, আর বছরে নতুন হোটেলের চার আনা অংশ...তবে বাবা যদি আরো বাড়াতে বলেন, আমি সেটাই ঠিক ধরে নেব। আমিই উল্টে লজ্জা পেয়েছি, তুমি যা ভেবেছ সেটা ঠিকের থেকেও অনেক বেশি।

...রিনার একটি মেয়ে হয়েছে। এখন সাড়ে চার বছর বয়েস। বেশ ফুটফুটে মেয়ে শুনলাম।

এরপর কেবল সেই দিনটির প্রতীক্ষা সকলের। তপুর জেল থেকে মুক্তি পাওয়ার প্রতীক্ষা।

মনের তলায় আর কোনো রকম উৎকণ্ঠা বা উদবেগ ছিল না। কেবল এমন এক জীবন-নাটকের শেষ অঙ্ক দেখার জন্য ভিতরটা উন্মুখ হয়ে ছিল।

বক্রেশ্বর থেকে দুদিন আগেই ফিরেছি আমরা। যদিও অবধূত জানতেন তপু নির্দিষ্ট দিনের আগে ছাড়া পাবার কোনো তদ্‌বিরই করবে না। তাঁর দিক থেকে আরো দুটো দিন থেকে যাবার সদয় আমন্ত্রণ আসবেই জানতাম। বলেছেন, আরো দুটো দিন থেকে শেষ দেখে যান, তপুটার জন্য আপনাকেও কটা দিন কাছে পেলাম।

কাছে পাওয়ার আনন্দ তাঁর বেশি কি আমার সে-কথা আর তুললাম না। আমি সানন্দে রাজি।

সেই দিন এলো। আমি আর অবধূত সামনের বারান্দায় বসে। কল্যাণী মাঝে মাঝে এসে দাঁড়াচ্ছেন আবার কাজে চলে যাচ্ছেন। পেটো কার্তিক ঘন ঘন ঘব বার করছে, আর চাপা উত্তেজনায় এক-একবার আমাদের দিকে থমকে থমকে তাকাচ্ছে। সকালে এখানে এসেই বলেছে, দোকানে বলে এসেছি আমি আজ যাচ্ছি না—

অবধূত জিজ্ঞেস করেছেন, কেন আজ কি?

—আজ আপনার জামার পকেটে ওই বিভলবার কেন?

—আমার পকেটে রিভলবার বলে তুই দোকান কামাই কববি?

—হুঁঃ, আপনার পকেটে রিভলবার জানলে তামাম কোন্নগবেব লোক দোকান-পাট বন্ধ করে এখানে ছুটে আসবে।

অবধূত বলে উঠেছেন, ও বাবা অত দরকার নেই, আমাকে রক্ষা করার জন্য তুই একলা থাকলেই যথেষ্ট।

আমাদের হাব-ভাব দেখেই হয়তো কার্তিকের মনে এখন খুব একটা দুর্ভাবনা নেই।...কিন্তু পুলিশে ধরিয়ে দেবার ফলে যে আত্মীয় বলে গেছে জেল থেকে বেঁচে বেরুতে পারলে তার প্রথম কাজ হবে বাবাকে খুন কবা—সেই লোক আজ জেল-ফেরত এখানে আসছে—কার্তিক উত্তেজনা চেপে রাখে কি করে? তাছাড়া বাবাব কাণ্ডর কি কোনো কিছু বোঝার উপায় আছে—এই দিনে তাঁর পকেটেব ভাবী জিনিসটা যে রিভলবার সে কি ও জানে না।

পৌনে দশটায় একটা ট্যাক্সি এসে দাঁড়ালো। নিজের অগোচরে আমি উঠে দাঁড়িয়েছি। পেটো কার্তিক গেটের সামনে। গাড়ি থামার আওয়াজ পেয়ে কল্যাণীও তাড়াতাড়ি বেরিয়ে এলেন। অবধূত চেয়ারে গা ছেড়ে বসে আছেন।

প্রথমে নাতনীর হাত ধরে বকুল নামল। তারপর রিনা। শেষে তপন—তপু।

আমি দেখছি। দোহারা লম্বা মিষ্টি চেহারা, চোখে মুখে বুদ্ধিব ছাপ। দূর থেকে তার দৃষ্টি চেয়ারে বসা জেঠুর দিকে।

পেটো কার্তিক তাড়াতাড়ি বাঁশের গেটটা খুলে দিল।

ওরা এলো। একে একে দাওয়ায় উঠল। অবধূত এইবার উঠে দাঁড়ালেন। নাতনীর হাত ছেড়ে প্রথম বকুল অবধূতের পায়ে মাথা ঠেকিয়ে প্রণাম করল। তারপর রিনা।

তপু পায়ে পায়ে এগিয়ে আসছে।

পকেট থেকে রিভলবারটা বার করে অবধূত তার দিকে এগিয়ে দিলেন। গম্ভীর।
—নে, লোড করা আছে।

তপু থমকে দাঁড়ালো। অপলক চেয়ে রইল খানিক। অবধূতও। একটা উদ্গত অনুভূতি দমন করতে না পেরে তপু তাঁর পায়ের ওপর আছড়ে পড়ল। দু পা জড়িয়ে ধরে কপাল ঘষতে লাগল।

অবধূত মিটি মিটি হাসছেন।—দিনেবেলায় সকলের চোখের ওপর বুক ফুলিয়ে চলে আসতে তাহলে ভালোই লাগছে বলছিস?

...এমন এক দৃশ্য দেখার ভাগ্য কি জীবনে বেশি আসে? বকুলের চোখে জল। রিনার চোখে জল। পেটো কার্তিকের চোখের কোণও চিকচিক করছে। কেবল কল্যাণী অল্প অল্প হাসছেন আব তপুর দিকে চেয়ে আছেন। আর অবধূত হাসছেন আর তপুকে দেখছেন।

তপু তখনো অবধূতেব পায়ে কপাল ঘষছে।

আরো একটা বছর ঘুবেছে। তাব মধ্যে প্রথম ছমাসে অবধূতের সঙ্গে আমার দেখা সাক্ষাৎ হয নি, ফোনে দু চারবার কথা হযেছে। কয়েক ঘণ্টার জন্য পেটো কার্তিক একবার এসেছিল। কলকাতায় কি কাজ পড়েছিল সময় করে আমার সঙ্গে একবার দেখা করে গেছল। তখন খুবই বিমর্ষ দেখেছি ওকে। বলেছে, বাবা আর মাতাজী কিছু একটা মতলবে আছেন সার...আমি কিছু বুঝতে পারছি না, কোন্নগরের বাড়িতে মাঝে মাঝে কোথাকার সাধুরা আসছে—কোনো সন্তব-টন্তের হবে কিন্তু জিজ্ঞেস করলেই বাবার ধমক, তোর সবই জানতে হবে তার কি মানে। তারপর কথা নেই বার্তা নেই হঠাৎ মাতাজী তাঁব ব্যাঙ্ক থেকে আমার আর সুষমার নামে চল্লিশ হাজাব টাকা ট্রান্সফাব করে বসলেন, আর হারুর নামে পাঁচ হাজার টাকা দিয়ে ব্যাঙ্কে অ্যাকাউন্ট খুলে দিলেন—এ-সব কি ব্যাপার বলুন তো, আমার দারুণ অস্বস্তি হচ্ছে—

বলেছি, সুখবর তো, অস্বস্তির কি আছে। তাছাড়া টাকা থাকলে সময়ে বিলি ব্যবস্থা করাই তো উচিত।

কিন্তু এ-কথায় পেটো কার্তিকের দুশ্চিন্তা লাঘব হয় নি।

...আমারই কি হয়েছে?

গেলবারেব কালীপুজোর রাতে কথায কথায় ভদ্রলোক বলেছিলেন, তাঁর একটি কর্মের গাছে কোন ফল ধরে—বিষফল না অমৃত, তাই দেখার প্রতীক্ষাতে বসে আছেন। যে-ভাবে বলেছিলেন মনে হয়েছে তারপরেই তাঁর কাজ শেষ—ছুটি। অমৃতফলই যে ধরেছে, এক দুখিনী মা তার ছেলে পেয়েছে, জীবন-যুদ্ধে জর্জরিত এক মেয়ে নির্ভর হবার মতো স্বামী পেয়েছে।...তারপর থেকেই আমার মনের তলায় একটা অনাগত শংকা থিতিয়ে ছিল। যাঁকে অনেক ভাগ্যে হঠাৎ পেয়েছি তাঁকে হঠাৎই হারানোর শংকা।

এবারে অবধূতের বাড়িতে আর কালীপুজো হয় নি। কর্ত্রী নেই, কর্তা নেই,

কে কববে কালীপুজো? বছবেব পবেব ছমাস ধবেই তাঁদেব বাড়ি তালাবন্ধ।...তাঁবা নিরুদ্দেশেব পথে যাত্রী হযেছেন এ-রকম চিন্তা অবশ্য তখন ছিল না। আমাব বা পেটো কার্তিক কাবোবই না। কাবণ তাব বাবা-মা দুজনেই দেবাদুন ছুটেছিলেন তপুব মেযেটাব মাবাত্মক অসুখেব খবব পেযে। বকুল আব বিনা কাকুতি-মিনতি কবে ওঁদেব লিখেছিলেন পত্র পাঠ চলে আসতে—তাঁবা না এলে সর্বনাশ হয়ে যাবে। তাঁদেব দুজনকেই ছুটতে হযেছে। মাস তিনেক পর্যন্ত তিনখানা কবে চিঠি লিখে কার্তিক হযতো একখানা চিঠিব জবাব পেযেছে—তপুব মেযেব খবব ভালো নয, এখন নডতে পাবছে না, কবে পাববে তা-ও জানেন না। পেটো কার্তিক এসে অভিমান ভবে আমাকে খববটা জানিযে গেছে। বলেছে, আত্মীয এমনই জিনিস সাব, যে-মাতাজী কোথাও নডেন না তিনিও আত্মীযেব টানে তিন মাস ধবে ঘব-বাড়ি ছেড়ে বসে আছেন।...না, তপুব মেযেব কি অসুখ কি বৃত্তান্ত বাবা সে সম্পর্কে কিছুই লেখেন নি।

..আবো তিন মাস বাদে পেটো কার্তিক একদিন আমাব কাছে এসে হাউমাউ কবে কেঁদেছে। বাবাব কাছে চিঠি লিখে-লিখে জবাব না পেযে ও পুরুষোত্তম ত্রিপাঠীকে লিখেছিল। তাব জবাব এসেছে। বাবা আব মাতাজী তিন মাস যাবৎ দেবাদুন বা হবিদ্বাবে নেই। তাব ধাবণা ছিল তপুবাবুব মেযেটি মাবা যাবাব পবে তাঁবা কোন্নগবেই ফিবে গেছেন।

শুনে একটু চমকে উঠেছিলাম। কাবণ কি একটা শোনা কথা যেন কানে বাজছে। ...হ্যাঁ কংকালমালী মহাভৈববেব ডেবাব দাওযায় বসে অবধূতই বলেছিলেন। তপুব প্রসঙ্গে অমন সাংঘাতিক সিদ্ধান্ত নেবাব আগে পুঙ্খানুপুঙ্খভাবে ওব কপাল আব হাত দেখাব কথা।...মনে হযেছিল, আগেব থেকেও ঢেব বেশি পবিষ্কাব। কিছু সমযেব জন্য ঝামেলা তাবপব সব পবিষ্কাব—সুস্থ জীবন, দীর্ঘ আয়ু কেবল একটু শোকেব চিহ্ন আছে...কোনো নিকটজনেব কিছু হতে পাবে। হ্যাঁ এ-কথাই অবধূত বলেছেন, তখনকাব উত্তেজনা আব দুশ্চিন্তায সেই নিকটজন কে হতে পাবে তা নিযে অবধূত মাথা ঘামান নি।

উত্তবকাশী
শ্রীপঞ্চমী, ১৩৯১

প্রীতিভাজনেষু,

এখানে একটি বাগদেবীব পুজো অনুষ্ঠান শুরু হযেছে। জনাকতক নবীন-প্রবীণ সাধু আর জনাকতক বাঙালী অবাঙালীব আড়ম্ববশূন্য ছোট ব্যাপাব দাঁড়িযে দেখছিলাম। বড ভালো লাগছিল। হঠাৎ এই দিনে আপনাকেই কেন মনে পডল জানি না। আমাব সাময়িক আবাস অর্থাৎ চালা-ঘবে ফিবে এসে লিখতে বসলাম। এখনো এখানে বেশ শীত, আমাব বসনা ভালো জিনিস পেলে এখনো সিক্ত হয় জেনেই বোধহয কল্যাণী সুগন্ধ আতপ, মুগেব ডাল আব নানাবিধ আনাজ সেদ্ধ সহযোগে কাঁচা উনুনে কিছু চাপিয়েছে। লিখতে বসে বেশ সুঘ্রাণ নাকে আসছে। হঠাৎ একটু টিপ্পনীব

সুর শুনলাম। এখনো আবার পিছু টান কেন...কাকে?

কলম থামিয়ে তাকালাম। আমি তো মশাই লেখক বা কবি-টবি নই, তার ওপর কল্যাণীর এখন আমাকে মনের ঘরে তাড়িয়ে নিয়ে যাবার সংকল্প—তাই আপনাদের সংসার সর্বস্ব মানুষের মতো ভালো লাগাটা আমার উচিত নয়। কিন্তু কি করব, কল্যাণীর স্নান-সাবা, পিঠে খোলা চুল ছড়ানো স্নিগ্ধ মূর্তিটি বড় ভালো লাগল—হাতে আবাব খিচুড়ি নাড়ার খুন্তি গোছের একটা কি। শিশির-ছোঁয়া তাজা যুঁই ফুলের মতো লাগছিল ওকে। আপনি হলে আবো ভালো উপমা দিতে পারতেন। বললাম, কাকে লিখছি!

শুনে আক্ষেপসূচক মিষ্টি বাক্য—আ-হা, ভদ্রলোক হয়তো খুব ভাবছেন আমাদের জন্য—লেখো।

বুঝুন, পিছু-টান নাকি কেবল আমাব।

ওপরেব ঠিকানা দেখে হয়তো অবাক হচ্ছেন। কিন্তু এই বাতেব পর থেকে এ-টুকুর হদিস দেবার সুযোগও হয়তো আর থাকবে না। কাবণ কাল সকাল থেকেই আমবা গর-ঠিকানাব পথ-যাত্রী। কল্যাণীর বিবেচনায যে-পথের শেষ মনেব ঘরে। লোকে বলে কর্তাব ইচ্ছেয কর্ম। আমাব হয়েছে কর্ত্রীব ইচ্ছেয কর্ম।

কয়েক জাযগায ঘুরে মাস দেড়েক হলো এখানে এসেছি। কল্যাণীব পিছু-টান নেই, কিন্তু শীতেব ভযে আমাব শবীবেব জন্য চিন্তা আছে। হঠাৎ বেশি শীত এখন আর তেমন বরদাস্ত কবতে পাবি না। তাই এখানে এসে সাময়িক বিরতি। কল্যাণীব দৃঢ় বিশ্বাস, আস্তে আস্তে সইযে নিতে পারলে আমাব এই দেহটাকেই সে আবাব পঞ্চতপ অথবা তাপ সহনযোগ্য কবে তুলতে পাববে।

তপুব অমন ফুটফুটে সুন্দব মেযেটা বাঁচল না। লিউকিমিযা হয়েছিল। বকুল আব বিনা ভেবেছিল আমবা গিযে অসাধ্য-সাধন কবতে পারব! কিন্তু ঘটনার সাজ তো আমবা সাজাই না আব যা কবাব করেও অন্য কেউ—আমাদেব ক্ষমতা কতটুকু বলুন তো? তবু প্রাণ-পণ চেষ্টা আমি করেছিলাম, কল্যাণীর চেষ্টার বীতি জানি না—কিন্তু এ-টুকু জানি চেষ্টা সে-ও কবেছিল। কিন্তু যা হবার যই গেল। মাঝখান থেকে যে-টুকু জানি বলে গর্ব সেটাই বেদনার কাবণ হয়ে উঠল। আপনাব মনে আছে, তপুব কপাল দেখে দেখে আমাব মনে হযেছিল, শুধু কাবো বিয়োগজনিত একটা শোকেব চিহ্ন ছাড়া ভবিষ্যত জীবনে ওর আর দুর্দৈব কিছু নেই।...তখন ভাবি নি, কিন্তু মুনিযাব অসুখেব খবব পেযে এখানে এসে স্পষ্ট বুঝলাম তপুব কপালে আর হাতে কোন শোকেব চিহ্ন। তখন কেবলই মনে হলো, আমাদের আগে থেকে এই জানাব শক্তিটা অভিশাপ ছাড়া আব কিছু নয়। যে সাজায যে ঘটায় আগে ভাগে এই জানাটা যে তাব অভিপ্রেত নয়, এ নিজের বুকের তলার যন্ত্রণা দিয়ে যেমন বুঝেছি তেমন আব কখনো বুঝি নি। যাক, মন খারাপ করবেন না, আমার বিদ্যার এটুকুই সান্ত্বনা যে আমি ে ও জানি, আবারও ওদের ছেলেমেয়ে হবে—ওরা সুখে থাকবে।

...আচ্ছা মনের ঘরটা কি ব্যাপার বলুন তো মশাই? কোন্নগরে থাকতেও কল্যাণী প্রায়ই তাগিদ দিত, এবারে মনের ঘরের দিকে পা-বাড়ানোর জন্য প্রস্তুত হও, আর

বেশিদিন না কিন্তু। আমি ভেবে পাই নি সেটা কোন্ দিকে কোন্ পথে। এই পৃথিবী তার আকাশ বাতাস ফুল ফল জল মাটি—আমার তো খুব ভালো লাগে। এখান থেকে আরো ভালো মনের ঘর আর কোথায় পাব? কল্যাণী হাসে, বলে, ওই যে সব-সময় তোমার এক খোঁজ—কে ঘটায় কে সাজায় কে করে—তাঁর হদিস পেতে হলে তোমাকে সব-দিক ছেড়ে ওই মনের ঘরের দিকে পা বাড়াতে হবে। ওই মনের ঘরই শক্তির ঘর। সব-কিছুর কলকাঠি ওখান থেকেই নড়ে। হয়তো হবে। আমি জানি না বুঝি না এমন ব্যাপারের কি লেখাজোখা আছে? ভাবি, আমার মহাভৈরব গুরু কংকালমালী কি সেই ঘরের দিকেই পা বাড়িয়েছেন? ভৈরবী বা মহামায়া কি সেই ঘরের দিকেই পা বাড়িযেছেন? হবে বা। শক্তিব টান শক্তি বোঝে। ভৈরবগুরুর মধ্যে এক-বকমেব দুর্বোধ্য শক্তি। ভৈববী মাযের মধ্যেও দেখেছি। কল্যাণীর মধ্যেও যে দেখেছি আমাব ঈর্ষাকাতর সত্তা অনেক—অনেক দিন পর্যন্ত তা স্বীকার করতে চায়নি। আব অস্বীকার করি না। ওব কাছে নিজেকে সমর্পণ কবেছি। তাইতেই ভারী শান্তি। ও যদি আরো বড় শক্তির হদিস আমাকে দিতে পারে, দোসর হয়ে সেই মনের ঘরের দিকে আমাকে এগিয়ে নিয়ে যেতে পাবে, আমার পা বাড়াতে আপত্তি কি? আবো লেখা কল্যাণীর ভাষায পিছু-টানেব মতো হয়ে যাবে মনে হচ্ছে। এখানেই থামলাম। ভালো থাকুন, আনন্দে থাকুন। আপনাদের—

কালীকিংকব অবধূত।

সকলের চোখের সামনে একটা বিশাল কঙ্কাল একটু একটু করে ভরাট হয়ে এল।

গোটা কাঠামোটা এবার একটা নির্দিষ্ট আকারে এসে পৌঁছেছে।

কালোবাজারের দ্বিগুণ মাশুল গুনে সিমেন্ট কিনে বড়সড় একটা বাড়ি তোলা বেশ পয়সাওলা লোকেরও সাধ্যের বাইরে। এর মধ্যে একের পর এক লরি বোঝাই হয়ে সিমেন্টের বস্তা ওই টিনের শেডের নীচে চালান হতে দেখেছে প্রতিবেশীরা। দুষ্প্রাপ্য পারমিটের সাদা রাস্তা ধরেই এসেছে ওগুলো তাতে কোন সন্দেহ নেই। অন্যথায় সরকারেব নীতির থাবা এড়ানো সম্ভব হত না। এই দিনে এত অঢেল সিমেন্ট আমদানিব জাদুকাঠি অর্থাৎ পারমিট যার হাতের মুঠোয়, সেই লোক কোন বিশেষ ক্ষমতা অথবা প্রভাবের অধিকার তাতেই বা সন্দেহ কি। শুধু সিমেন্ট নয়, ইঁট বালি লোহা চুন সুরকিরও আগুন দাম এখন। যে-কোন দিকে হাত বাড়ালে হাতে ছ্যাঁকা লাগে—এমন। কিন্তু লরি বোঝাই হয়ে সে-সবও আসছে তো আসছেই। আসছে .আব দেখতে দেখতে উবে যাচ্ছে। নিঃশেষ হবার আগেই আবার আসছে।

অতএব এই দোতলা বাড়িটা অনায়াসে সম্পূর্ণ করে আনছে যে লোক তার সম্পর্কে আশপাশের বযস্কজনদের কিছু কৌতূহল থাকা স্বাভাবিক। অর্থ আর প্রতিপত্তি দুইয়েরই জোব না থাকলে এই দুর্দিনে একটা বাড়ি শেষ করে তোলাব আশা চাঁদের দিকে হাত বাড়ানোর সামিল।...আড়াআড়ি প্রায় শ'খানেক গজ পিছনে ছোট একটা দোতলা বাড়ি বছর খানেক হল চার ভাগের তিন ভাগ শেষ হয়ে অমনি পড়ে আছে। একতলায় কোনবকমে কিছু দবজা-জানলা বসিয়ে তাইতেই লোক বাস করছে এখন। সেই দরজা-জানলাতেও রঙের ছোঁয়া পড়েনি। কিন্তু দোতলাটা যেন হাঁ করে পড়ে আছে। কোন ঘবের দরজা-জানালা বসানো হয়নি। দোতলার দিকে তাকালে ওগুলোব ভিতর দিয়ে ওদিকের আকাশ দেখা যায়। দোতলার ইঁটের ঘর বা বারান্দায় সিমেন্ট-বালিব পলেস্তারাও পড়েনি এখনো পর্যন্ত।

কিন্তু কাব জন্যে কে সহানুভূতি দেখাবে? আশপাশের আরো অনেক বাড়ির জীর্ণ দশা। তিন বছরে ছেড়ে সাত-আট বছরেও একবার সংস্কারের সঙ্গতি বেশির ভাগ বাড়ির মালিকের নেই। ভাড়াটেরা ভাড়া কেটে অতি প্রয়োজনীয় সংস্কার করে নেয বলে অনেক বাড়িওলার সঙ্গে তাদের খটাখটি লেগেই আছে। বসতবাড়ির ছাদ চুঁয়ে জল পড়ে নোনা ধরে, বস্তা কয়েক সিমেন্ট এনে দুটো-একটা ঘর মেরামত কবে নেবে এমন চিন্তাও আছে কোন কোন প্রতিবেশীর মাথায়। কিন্তু ডবল দাম দিলেও সিমেন্ট মেলে না। যাও মেলে তাতে অর্ধেক গঙ্গামাটির মিশেল। এর মধ্যে নামী আড়তের রাশি-রাশি বস্তা নির্ভেজাল সিমেন্ট লরি-বোঝাই হয়ে আসতে দেখে অনেকেরই চোখের তারা সজাগ। বাড়িটা যে তুলছে তার সঙ্গে একটু আলাপ-সালাপের বাসনা অনেকরই। প্রতিবেশী হতে চলেছে যখন আলাপের আগ্রহ অস্বাভাবিক কিছু নয়। কিন্তু আসল মালিকের সঙ্গে আলাপ করতে এসে ভিতরে ভিতরে অপমানিত বোধ করেছে অনেকে।

রোজ দু'জনকে বাড়ির তদারকে আসতে দেখা যায় এখানে। একজনের অল্প বয়েস। কুড়ি-বাইশের মধ্যে। মিষ্টি চেহারা। বেলা এগারোটা নাগাদ আসে সে। তার সঙ্গেই আলাপের চেষ্টা করেছে কেউ কেউ। শুনেছে বাড়ি তার দাদার। সে এমনি

দেখতে আসে। ছেলেটার নাম সমীর চ্যাটার্জী। কাছে না পাওয়ার দরুন তার দাদাকে 'সমু' বলে হাঁক দিতে শোনা যায় এক-আধ সময়। মিষ্টি মুখ হলে কি হবে ছেলেটা ভিতরে ভিতরে ত্যাঁদড়। এই দুর্দিনে বস্তা বস্তা ভাল সিমেন্ট সংগ্রহ হচ্ছে কেমন করে এ কৌতূহলের জবাব তার কাছ থেকে মেলেনি। ক'কাঠা জমি, কত দামে কেনা হয়েছে সে কিছুই জানে না বলে। বাড়ি দাদার। দাদা জানে।

গোড়ায় গোড়ায় ছেলেটা ঘন্টা দুই তিন থেকে চলে যেত। ইদানীং ছোকরার এখানে অবস্থানের মেয়াদ বেড়ে গেছে তাও কেউ কেউ লক্ষ্য করেছে। বাড়ার মত আকর্ষণ এ-পাড়ার একটু আছে। আকর্ষণ পিছনের ওই অসমাপ্ত বাড়িটাই, যার ঘব-কাটা দোতলাটা এখনো হাড়-পাঁজর বার করে দাঁড়িয়ে আছে। দু'বছর আগে ওই বাড়িটা জোর কদমে মাথা উঁচিয়ে উঠছিল। একতলাটা কোনরকমে শেষ হতে না হতে এক ভদ্রলোক তিন-তিনটে সুশ্রী মেয়ে আর তার অন্ধ বুড়ো বাপকে নিয়ে বসবাস শুরু করেছিল। তা সে-ভদ্রলোক সদালাপী ছিল। রিটায়ারমেন্টের পর যথাসর্বস্ব ঢেলে আর কিছু ধার-দেনা করে বাড়িটা তুলছিল। দোতলায় নিজেরা থাকবে আর একতলাটা ভাড়া দেবে এই সংকল্প। কিন্তু ছ'মাস না যেতে ভদ্রলোকেব সব সাধ শেষ। করোনারি অ্যাটাকে চোখ বুজেছে। সেই বিয়োগান্ত নাটক আর সুশ্রী মেয়ে তিনটের আকুলি-বিকুলি কান্না প্রতিবেশীরা দেখেছে। সকলেই ভেবেছিল অসমাপ্ত বাড়িটা এরপর জলের দরে বিক্রী হয়ে যাবে। কিন্তু তাও হয়নি। বড় মেয়ে দুটো শুধু সুশ্রী নয়, চৌকসও। একজন এয়ার অফিসে আর একজন কোন বড় হোটেল রিসেপশনিস্টের চাকরি জুটিয়ে নিয়েছে। ছোটটা এবারে হায়ার সেকেণ্ডারি পরীক্ষা দিল। ওই মেয়ে তিনটের জন্যেই পাড়ার নানা বয়সের ছেলেদের হাঁ-করা বাড়িটার সামনে ঘুর ঘুর করতে দেখা যায়।

বাড়ির তদ্মরকে এসে ছোকরার ওই ছোট মেয়েটার সঙ্গে এরই মধ্যে একটু ভাব-সাব হয়েছে তাও অনেকেই লক্ষ্য করেছে। এই কারণেই তার এখানে অবস্থানের মেয়াদ বেড়েছে এটা বোঝা শক্ত নয়। আর এই কারণেই হয়তো বাড়ি সম্পর্কে কেউ কোন কৌতূহল নিয়ে সামনে এগোলে এক-কথায় দূরে সরিয়ে দিতে চায়—সে কিছু জানে না, বাড়ি তার নয়, দাদার—দাদা জানে সব।

বাড়ির আসল মালিক ওই দাদাটিকেও ইতিমধ্যে ভাল করেই লক্ষ্য করেছে প্রতিবেশীরা। বয়েস চল্লিশ-বিয়াল্লিশের মধ্যে। লম্বা, সুঠাম স্বাস্থ্য। কিন্তু চেহাবা বা বেশবাস সম্পর্কে উদাসীন। পরনে খাকী অথবা নীলাভ ট্রাউজার, আর গায়ে মোটা কাপড়ের সাদামাটা ছিটের হাফশার্ট। কখনো বা কলার-তোলা মোটা গেঞ্জি। গায়ের রং ফর্সা, কিন্তু নিয়মিত শেভিংয়ের অভাবে আর রোদের তাতে বাদামী দেখায়। সপ্তাহে দুই-একদিন শেভ করে এলে মুখখানা সুন্দরই মনে হয়। সুন্দর, কিন্তু অতিরিক্ত গম্ভীর। যে-রকম গাম্ভীর্য লোককে দূরে ঠেলে সরায়, সেই রকম। লোকটার বেশভূষা হাবভাব আচরণ সব মেহনতী মানুষের মত। পয়সা বা প্রভাব-প্রতিপত্তি আছে মনে হয় না। কথাবার্তাও রুক্ষ।

রোজ দু'বার আসে। সকালের দিকে মাত্র আধ ঘণ্টার জন্য টহল দিয়ে যায়। তখন শুধু কণ্ট্রাক্টর ভদ্রলোকের সঙ্গে কথাবার্তা হয় তার। ফের দুপুরে আসে আড়াইটে

তিনটে নাগাদ। ঘণ্টা দুই থাকে তখন। নিরীক্ষণ করে মিস্ত্রীদের কাজ দেখে। মুখ দেখে কখনো সন্তুষ্ট মনে হয় না মালিকটিকে। কণ্ট্রাক্টর আর মিস্ত্রীদের সঙ্গে ঝকাঝকির আভাস পায় আশপাশের মানুষরা। আর ওই নিরীহ-মুখো ভাইটার ওপরেও বীতশ্রদ্ধ মনে হয়।

কৌতূহলী প্রতিবেশীদের কেউ কেউ তার সঙ্গেও আলাপ কবতে এসেছে।

—নমস্কার, আপনারই বাড়ি?

—আজ্ঞে হ্যাঁ। নিরুত্তাপ জবাব।

—খাসা ছড়ানো প্ল্যানটি কবেছেন!...ক'খানা ঘর হবে?

—দশখানা।

—বাঃ। এই দিনে বিশাল ব্যাপাবই বলতে হবে।...ক'দিনই ভাবছিলাম আলাপ করে আসি...মশাযেব নাম?

—শঙ্কর চাটুজ্যে।

—বেশ। এই দুর্দিনে এমন একখানা বাড়ি তুলছেন...আপনাব ব্যবসা নিশ্চয়?

—আজ্ঞে হ্যাঁ।

কোন মিস্ত্রীর কাজে অসন্তুষ্ট বোধ হয়, ভুরু কুঁচকে সেই দিকে এগিযে গেছে লোকটা। আর এদিকে ফিবেও তাকায়নি। আলাপে ইচ্ছুক প্রতিবেশী খানিক বোকার মত দাঁড়িয়ে থেকে ফিরে গেছে।

কেউ আলাপ কবতে এসেছে কিছু সিমেন্ট সংগ্রহেব বাসনা নিযে, আর অনেকেই এসেছে ফ্ল্যাট বা ঘব ভাড়া দেওয়া হবে কিনা খবর নিতে। কিন্তু লোকটার মুখে সদালাপের মিষ্টি আভাস কেউ দেখেনি—আশাপ্রদ জবাবও কেউ পায়নি। পাড়ায় বসবাস করতে আসাব আগে থেকেই এই বয়সের লোকের ওই গোছের আচরণ কোন বয়স্ক মানুষই ভাল চোখে দেখেনি।

ছেলে-ছোকরাদের বেপবোয়া দল সব পাড়াতেই আছে আজকাল। বয়স্কজনেরা তাদের খুব যে ভাল চোখে দেখে এমন নয়। অনেকে ভয়ে কিছু বলে না তাদের, অনেকের বা বলার মুখ নেই—কারণ ছেলে ভাইপো ভাগ্নে কেউ না কেউ দলে আছেই। ওই উঠতি বাড়ির মালিকেব বিচ্ছিন্ন গম্ভীর হাবভাব দুরন্ত ছেলেগুলোও লক্ষ্য করেছে গোড়ায় গোড়ায়। আবো বেশি লক্ষ্য করেছে তাব ছোট ভাই সমু চ্যাটার্জীকে। দু'মাসের মধ্যে পিছনেব ওই আধা-তৈরি বাড়ির ছোট মেয়েটার সঙ্গে ভাবসাবের আভাস ওরাই সবার আগে পেয়েছে। এতে ওদের মানে লেগেছে। লাগছে। ওই সমু বা সমীর চ্যাটার্জীকে এই ধৃষ্টতার ফলটা যখন খুশি বুঝিয়ে দিতে পারে। পারছে না ন্যাড়াদার জন্যে। নারাযণ শর্মা বা ন্যাড়াদার পরিচয় পরের প্রসঙ্গ। ও-বাড়ির দ্বিতীয় অর্থাৎ রিসেপশনিস্ট মেয়েটার দিকে চোখ ন্যাড়াদার। ওই ছোট মেয়েটার সঙ্গেই খাতির করে বাড়ির অন্দর-মহলে মাথা গলাতে পেরেছে ন্যাড়াদা। আর তারপর থেকেই অবুঝপনা শুরু হয়েছে ন্যাড়াদার। তার চোখ-রাঙানিতে ছোট মেয়েটার পিছনে লাগা, শিস দেওয়া বা টিকা-টিপ্পনী কাটা বন্ধ করতে হয়েছে। শুধু তাই নয়, ওই সমীর বা সমু চ্যাটার্জীকে একটু উল্টে-পাল্টে দেখার প্রস্তাবেও ন্যাড়াদাই বাধা দিয়েছে। বলেছে, ওটা তো তোদের কাছে ছারপোকা রে একটা,

এক্ষুণি ওটার পিছনে লাগার কি হল কাপুরুষের দল। তার থেকে তার ওই দাদাটাকে একটু বাজিয়ে দেখা দরকার হবে বোধহয়।

আসলে ছোট মেয়েটাকে এক্ষুণি বিরূপ করে তুলতে চায় না ন্যাড়াদা। দাদাটাকে অর্থাৎ উঠতি বাড়ির মালিক শঙ্কর চ্যাটার্জীকে বাজিয়ে দেখার মতলব শুনে ওরা একটু উৎসাহ বোধ করেছে। তিন-চারজনের এক-একটা জোট এসে সিগারেট টানতে টানতে বাড়ি তোলা নিরীক্ষণ করেছে। আসলে মালিকটাকেই নিরীক্ষণ করেছে তারা। লোকটা তাদের উপেক্ষা করছে, অমায়িক হেসে কথাবার্তা কইছে এগোচ্ছে না—এটা তারাও পছন্দ করেনি। পরে যখন শুনেছে পাড়ার বয়স্কজনদেরও অবজ্ঞা দেখিয়েছে ওই লোক—তখন দস্তুরমত মানহানির ব্যাপারই ঘটেছে তাদের মতে। দল বেঁধে শলা-পরামর্শ করেছে তারাও। এই গোছের দাম্ভিক লোককে বশে আনার মধ্যেই আসল রোমাঞ্চ। এতে করে ওই ছোট ভাইটারও একটু শিক্ষা হতে পারে। ওই দাদাটির ধারেকাছে ঘেঁষতে দেখে না তাকে—খুব মস্ত মানুষ ভাবে বোধহয় দাদাকে অতএব মজাটা মস্ত মানুষকে দিয়েই শুরু হলে ডবল উত্তেজনা।

এ নিয়ে ন্যাড়াদার সঙ্গেও আলাপ-আলোচনা নিষ্প্রয়োজন। ওরা কতখানি যোগ্য হয়ে উঠেছে সেও দেখুক। কত ধানে কত চাল টের পাইয়ে দিতে খুব বেশি সময় লাগার কথা নয় ওদের।

—পাড়ায় নতুন আসছে, একটু অভ্যর্থনা মানে 'র‍্যাগিং'-এর ব্যবস্থা না করলে আর যে মান থাকে না গুরু!

তরুণ দলের মাস্তান হাসিমুখে সায় দিয়েছে।—শনৈঃ শনৈঃ—কাল ও-দিকটাতেই ক্রিকেট খেলা শুরু করা যাক—

পরদিন দুপুরে দস্তুরমত টিম করে লাগোয়া ফাঁকা জমিতে জোর তালে ক্রিকেট খেলা শুরু হয়ে গেছে। এখানকার ইঁটের পাঁজা থেকে পাঁচ-পাঁচ দশখানা বাছাই করা ইঁট নিয়ে দুদিকের স্ট্যাম্প করা হয়েছে। আর লিনটালের কাঠ চিরে দুটো ব্যাট বানানো হয়েছে। কন্ট্রাক্টর ভদ্রলোক ফ্যালফ্যাল করে চেয়ে দেখেছে শুধু, প্রতিবাদের সাহস হয়নি।

দুপুরে বাড়ির মালিক অর্থাৎ শংকর চাটুজ্যে আসতে তাকে বলেছে। পাঁচ-পাঁচ দশখানা ইঁট বা দু-টুকরো কাঠ নেওয়া বড় কথা নয়। পাশেই এ-রকম ক্রিকেটের আসর বসলে কাজের অসুবিধে। মুহুর্মুহু এদিকে বল আসছে—মিস্ত্রীদের গায়ে এসে লাগছে, বল ধরতে এসে হুটোপুটি করে ওরা সিমেন্ট-বালির মাখা-মশলার মধ্যে এসে পড়ছে, বালি সুরকি তছনছ করছে।

ঘুরে দাঁড়িয়ে শংকর চাটুজ্যে খেলার নামে ওদের উপদ্রবের কারণটা বুঝতে চেষ্টা করেছে। ঠাণ্ডা মেজাজের ধাত নয় তার। প্রথম রাগটা গিয়ে পড়েছে সমুর ওপর। তার টিকির দেখা নেই। অদূরের ছাল-ওঠা অসম্পূর্ণ বাড়িটার দিকে তাকালো। ওখানে গিয়ে আড্ডা জমিয়েছে হয়তো। সমুর মতিগতি ঠিকই লক্ষ্য করে যাচ্ছে সে।...পাজীটা নিজেকে খুব চালাক ভাবছে আজকাল।

...এই বাড়ি শংকর চাটুজ্যের সমস্ত জীবনের সফল পরিণাম। শান্তির আশ্রয়। চৌদ্দ বছর আগে বাবার মৃত্যুর পর থেকে তার অবচেতন মনে যে উত্তরণের

প্রতিক্রিয়া চলেছে তারই সংহত রূপ এই বাড়িটা। তার চাউনি এরই মধ্যে কঠিন হয়ে উঠেছে, হাত দুটো নিশপিশ করেছে—অত দূর থেকে ওদের শুধু মনে হল ওষুধ ধরেছে। ওদের খেলার উল্লাস বেড়েছে।

একটু বাদে চাটুজ্যে সাহেবকে চলে যেতে দেখল তারা। অতএব ধরেই নিল কিছুটা টিট হয়েছে। এটুকু সূচনা মাত্র। খেলার আগ্রহে ভাঁটা পড়ল। একজন ঠাস করে তার কাঠের ব্যাট দিয়ে সাজানো ইঁটের স্ট্যাম্পের ওপর এক ঘা বসিয়ে দিল। সঙ্গে সঙ্গে সেই ইঁট তুলে তাকে আর একজন তাড়া করল। তারপর শুরু হয়ে গেল ইঁট ছোঁড়াছুঁড়ি। পাঁচ-সাত মিনিটের মধ্যে দশখানা থানইঁট আর কাঠের টুকরো দুটোর বহু ভগ্নাংশ চারদিকে ছড়িয়ে থাকল। ওরা বিজয়ীর মত চলে গেল।

পরদিন সকালেই আবার নতুন উদ্যমে শুরু। বাছাই করা দশখানা থানইঁট দিয়ে আবার দুদিকের স্ট্যাম্প বানানো হয়েছে, আর কাঠ চিরে দুটো ব্যাট। আর সকালে যথাসময়ে এসে শংকর চাটুজ্যে কন্ট্রাক্টরের মুখে গতকালের অপচয়ের সমাচার শুনেছে, খেলার নতুন উল্লাসটুকুও পর্যবেক্ষণ করেছে।

সেদিন তার গায়ে জামার বদলে কলার-ওলা মোটা গেঞ্জি একটা। ফলে বুকের চওড়া ছাতি আর পরিপুষ্ট দুই বাহু ওই খেলোয়াড়দেরও চোখে পড়েছে। কিন্তু দলবদ্ধ অতগুলো ছেলে পরোয়া করার পাত্র নয়। ববং সংঘাতের আশাটুকু আরো লোভনীয় মনে হয়েছে।

শংকর চাটুজ্যে কন্ট্রাক্টরকে একটি কথাও না বলে তাদের দিকে এগিয়ে এল কয়েক পা। দু'হাত কোমরে। চত্বরের সামনে এসে দাঁড়াল। ওদিকের খেলার গতিও মন্থর।

হাত তুলে আঙুলের ইশারায় ওদের কাছে ডাকল শংকর চাটুজ্যে।

চোখে চোখে নীরব ইশারা সেরে ওদের দলপতি কাঠের ব্যাট ঘষটাতে ঘষটাতে এগিয়ে এল। পিছনে গুটি গুটি অন্য সকলে।

কাছে এসে কিন্তু সকলেই থমকালো একটু। চওড়া ছাতি বা দুই বাহুর উঁচিয়ে ওঠা পেশী দেখে নয়। খোঁচা খোঁচা দাড়ি ছাওয়া মুখে আর চোখে এমন একটা কঠিন অভিব্যক্তি আছে যা দূর থেকে বোঝা যায় না। তাই হঠাৎ সামনে এলে দৃষ্টি হোঁচট খায় একটু।

শংকর চাটুজ্যে খুব ঠাণ্ডা গলায় বলল—আমার ওই ইঁট-কাঠ পয়সা দিয়ে কিনতে হয়, তোমরা এগুলো কালও নষ্ট করেছ, আজও করছ...কি ব্যাপার?

যা-হোক একটু উত্তেজনা কাম্য ছেলেগুলোব। সেই রসদই পাচ্ছে। গাম্ভীর্যের আড়ালে চাপা হাসি। মুখখানা যথাসম্ভব নিরীহ গোছের করে তুলে ওদের দলপতি জবাব দিল, ব্যাপার তো কিছু না, আমরা খেলছি একটু...

শংকর চাটুজ্যে সোজা তাকাল তার দিকে। এই চোখে চোখ রাখাটা যে খুব স্বস্তির ব্যাপার নয়, দুর্দান্ত ছেলেটাকে অনিচ্ছাসত্ত্বেও সেটুকু অনুভব করতে হল।

—তোমাদের এই খেলায় আমার ক্ষতি হচ্ছে, কাজেরও অসুবিধে হচ্ছে।

ওদিক থেকে আর একটা ছেলে মেকী-বিনয়ের সুরে বলল, তাহলে আমরা খেলব না বলছেন?

শংকর চাটুজ্যের চোখ তার দিকে ঘুরল।—যে-ভাবে খেললে আমার ক্ষতি বা অসুবিধে না হয় সে-ভাবে খেলো—ইঁট-কাঠ দিয়ে কেন?

এবারে দলপতি হাল ধরল আবার।—সেভাবে খেলতে হলে তো অনেক খরচ সার্...একখানা যেমন-তেমন ব্যাট আর ধরুন তিন-একে চারটে স্ট্যাম্পের দাম কম করে পঞ্চাশ টাকা...একবার চেষ্টা করে পঞ্চাশটা সিকিও তুলতে পারিনি।

আবার একপ্রস্থ চোখের মিলন। এবারের চাউনিটা অত পাথরপানা নয় শংকর চাটুজ্যের। তার ট্রাউজারের পকেট থেকে বড়সড় ব্যাগ বেরুলো একটা। তার মধ্যে অনেকগুলো একশো টাকার নোটের সঙ্গে কিছু দশ টাকার নোট মেশানো। পাঁচখানা দশ টাকার নোট হালকা হয়ে ব্যাগ আবার পকেটে ঢুকল। নোট পাঁচখানা ওই দলপতির দিকেই বাড়িয়ে দিল।

বোঝাপড়ায় নেমে এ রকম একটা প্রাপ্তি-যোগ কল্পনা করেনি ছেলের দল।

শংকর চাটুজ্যে বলল, দূরে খেলবে, বল যেন এদিকে না পড়ে।...তোমাদের খেলা দেখলাম, আমার খেলা দেখার ইচ্ছে তোমাদের না হওয়াই ভাল—

ঘুরে কাজের দিকে চলে গেল।

ফালতু টাকার বাতাস গায়ে লাগলে চরিত্র ভোঁতা একটু হয়েই থাকে।

কথাটা গায়ে না মেখে ছেলেরা তখনকার মত খুশিমুখেই বিদেয় হল।

এবারে নারায়ণ শর্মা অন্যথায় ন্যাড়াদা প্রসঙ্গ।

পাড়ার এ-সব উঠতি বয়সের ছেলের দলেরও নায়ক গোছের মুরুব্বী থাকে দু-একজন। এ পাড়ায়ও আছে, সে ন্যাড়াদা। বয়সে মাত্র চার-পাঁচ বছরের বড় হলেও তার প্রতাপ এই ছোট পরিসরে গণ্ডীবদ্ধ নয়। সে-রকম দরকার পড়লে এই সব ছেলে-ছোকরাদের পরামর্শ দেয় বা তাদের পিছনে দাঁড়ায়।

বাড়ির মালিক বড় ভাই শংকর চাটুজ্যেকে সে একটু বাজিয়ে দেখার কথা বলেছিল একেবারে ব্যক্তিগত কারণে। ওই অসম্পূর্ণ বাড়ির তিন মেয়ের অন্ধ দাদুর সঙ্গে তার একটু ভাব হয়েছে। সেই বুড়ো একদিন দুঃখ করে বলেছিল, ন্যায্য দামে দশ-বারো বস্তা ভাল সিমেন্ট পেলেও নীচের তলার কিছু কিছু বাকি কাজ শেষ করা যেত। তাও সংগ্রহ করা যাচ্ছে না, নিজে অথর্ব অন্ধ, কে-ই বা সংগ্রহ করে দেয়।

নারায়ণ শর্মা বুড়োকে আশ্বাস দিয়েছিল সে চেষ্টা করবে। চেষ্টায় সফল হলে ওই রায়-বাড়ির দ্বিতীয় মেয়ে শোভনার কাছে তার একটু খাতির বাড়তে পারে। বড় মেয়ে অঞ্জনা আর ছোট মেয়ে রিণা তাকে একটু-আধটু খাতির করে, কিন্তু শোভনা পাত্তা দিতে চায় না।

শংকর চাটুজ্যের কন্ট্রাক্টরের কাছে দশ-বারো ব্যাগ সিমেন্ট সরানোর টোপ ফেলেছিল। কন্ট্রাক্টর তাকে চেনে, খাতিরও করে। কিন্তু প্রস্তাব শুনে সে আঁতকে উঠেছে। বলেছে, এক ব্যাগ সরালেও টের পাবেই, আর একেবারে খুন করে ফেলবে, তাকে চেনেন না মশাই।

ন্যায্য দামে সিমেন্ট কেনার প্রস্তাবও কন্ট্রাক্টর সভয়ে বাতিল করেছে। তাই শংকর চাটুজ্যেকে বাজিয়ে দেখার ইচ্ছে নারায়ণ শর্মার।

ওই লোক টাকা দিয়ে ছেলেদের ওইভাবে শাসিয়েছে শোনামাত্র সে রেগে আগুন—এই কথা বলেছে তোদের? খেলা দেখাবে! ঝেড়ে অপমান করল আর তোরা রাসকেল-মার্কা অপদার্থগুলো তাই হজম করে টাকা নিয়ে নাচতে নাচতে চলে এলি!

কথার চাবুকে ছেলেগুলো হকচকিয়ে গেল। ন্যাড়াদা যখন বলছে, অপমানটা যে ছোটখাটো কিছু নয় তাতে আর সন্দেহ কি! একজন সাহসে ভর করে প্রস্তাব করল, এবারে পাঁজা-পাঁজা ইট-কাঠ সরাব?

—থাম থাম। ন্যাড়াদা খেঁকিয়ে উঠল। যা করবি না স্বীকার করে এসেছিস তা করা অভদ্রতা। পাড়ার মুখে চুনকালি দিয়েছিস তোরা—টাকা কোথায়?

দলপতি ছোকবা ভয়ে ভয়ে পকেট থেকে নোট পাঁচখানা বার করল। বাজ্যের বিরক্তি নিয়ে ন্যাডাদা নোট ক'টা তাব হাত থেকে নিয়ে তাই দিয়ে নিজের অন্য হাতে ঘা বসাতে লাগল। চিন্তামগ্ন।—অপমানেব জবাব দিতে হবে...সরস্বতী পুজো কবে?

সেই তারিখ ওদেব মুখে মুখে।—দু'তিনজন একসঙ্গে বলে উঠল, আর সতেরো দিন বাকি।

—ঠিক আছে, কি করতে হবে বলব'খন। পাঁচখানা নোট থেকে দু'খানা নিজের পকেটে বাখল, বাকি টাকা ওই দলপতিব দিকে বাড়িযে দিযে বলল, যা সহ্য করে এসেছিস, তিরিশ টাকার বদলে তিন ঘা কবে চাঁটি পাওনা তোদের—পালা—দিন তিনেক চুপচাপ থেকে পুজোব বিসিট বইটা নিয়ে আমার কাছে আসিস।

বিশটা টাকা খসাব দরুন ছেলের দল মন-মরা বটে একটু—ভবিষ্যতে আবার একটা জোরালো বোঝাপড়ার আশা আছে এটুকুই যা সান্ত্বনা।

তিনদিন বাদে সকালেব আধ ঘণ্টাব তদারকে এসে শংকর চাটুজ্যে দেখল ছেলের দল আবার এদিকেই আসছে। তাদেব সামনে অপেক্ষাকৃত একজন বয়স্ক মানুষ। ছিপছিপে লম্বাটে গোছেব।

এলো। ছোকরাদের দলপতি হাসিমুখে এগিয়ে এসে নতুন মানুষের পরিচয় দিল, ইনি নারায়ণবাবু, এ তল্লাটে সকলে চেনে এঁকে...আমাদেরও বড স্নেহ করেন... আপনাব কাছে আসছিলাম, ওঁকেও আলাপ কবিয়ে দেবাব জন্য ধবে নিয়ে এলাম—

তাচ্ছিল্যেব সুবে নারায়ণবাবু তাকেই থামাল আগে। তোরা ন্যাড়াদাই বল্ না, আবার পোশাকী নাম ধরে টানাটানি কেন! দু'হাত কপালে তুলে শংকর চাটুজ্যের উদ্দেশ্যে নমস্কাব ঠুকল একটা।—আমি চাল-চুলোহীন ন্যাডা মশাই, তবে বেলতলায় কম যাই—

ন্যাড়াদার নমস্কারের জবাবে লোকটার হাত না তোলার ধৃষ্টতা লক্ষ্য করল অনুগতবৃন্দ। মুখের দিকে চেয়ে শুধু একটু মাথা নাড়াতে দেখল। তাদের গরম হযে ওঠার পক্ষে এটুকুই যথেষ্ট। কিন্তু ধৃষ্টতাব জবাব ন্যাড়াদাই দিতে জানে এ বিশ্বাসে তারা চুপ। সেয়ানা বলেই তার স্বভাবে ব্যতিক্রম দেখছে না।

ন্যাড়াদা ভিতের চারদিকে একবার চোখ বুলিয়ে নিয়ে হাসিহাসি মুখে আবার শিকারের দিকে তাকাল।—বেশ প্রকাণ্ড ব্যাপারই তো হচ্ছে দেখি, খুব আনন্দ হল,

আপনাদের মত মানুষ যত আসেন পাড়ার তত উন্নতি। কই রে, সঙের মতো দাঁড়িয়ে থেকে ওঁর সময় নষ্ট করছিস কেন, রিসিটটা দে—

শেষের ভর্ৎসনা মেশানো নির্দেশ অন্যদের উদ্দেশে। সঙ্গে সঙ্গে ছাপা বই থেকে একটা নাম আর টাকার অঙ্ক বসানো রিসিট ছিঁড়ে একজন সামনে ধরল।

শংকর চাটুজ্যে সেটা হাতে নিল না। ছেলেটার হাত থেকেই নাম আর টাকার অঙ্ক পড়ে নিল। নামটা ঠিক-ঠিকই জেনেছে। টাকার অঙ্ক আড়াইশো।

—কিসের চাঁদা? মুখের কোন অভিব্যক্তি নেই, গলার স্বরেরও তারতম্য নেই। এটুকুই অপ্রত্যাশিত সকলের কাছে। প্রশ্ন খোদ মুরুব্বীকে।

—সরস্বতী পুজোর। আগে. আমরা করতাম, এখন এই ছেলেরা করে...আমরা পিছনে থাকি। এবারের পুজোটা ওদের একটু ঘটা করে করার ইচ্ছে। ন্যাড়াদা .মোলায়েম করেই জানান দিল।

—সকলে এ-রকম হারে চাঁদা দিচ্ছে?

—না...যার যেমন সঙ্গতি, আপনি লাখ দুই খরচ করে বাড়ি তুলছেন, আড়াইশোটা টাকা তো নস্যি আপনার কাছে...আমি পুরো তিনশোই নিতে বলেছিলাম এদের, বোকাগুলো ভরসা পেল না।

এবারেও মুখে কোনরকম অভিব্যক্তি নেই, শুধু চোখের সাদা ভাগ আর একটু বেশি দেখা যাচ্ছে। অন্যদিকে চোখে-চোখে অপলক তাকিয়ে থাকার হিম্মত ন্যাড়াদারও আছে।

—তুমিই তাহলে এদের ভরসার যোগানদার?

তুমি! শব্দটা যেন কানে বিতিকিচ্ছিরি রকমের কড় কড় করে উঠল সকলের। আর যাকে বলা হল তার মুখ লাল।—একটু হিসেব করে কথা বলবেন মশাই। পাড়ায় একবার টহল দিয়ে এলেই জানতে পারবেন কোন্ জাতের মানুষের সঙ্গে কথা কইছেন। বুঝলেন?

ছেলের দল সবিস্ময়ে খোঁচা-খোঁচা দাড়িভরা মুখে সামান্য একটু হাসির আভাস দেখল এই প্রথম। লোকটা চেয়ে আছে ন্যাড়াদার দিকে, না চোখ দিয়ে চাখছে যেন। সেই সঙ্গে হাতের মোটা-মোটা আঙুলগুলো দিয়ে নিজের অন্য বাহুর পেশীবহুল মাংস চটকাচ্ছে, তারপর কথা শুনে আরো হতভম্ব।

—বয়েস কত? তিরিশ না চল্লিশ?

ন্যাড়াদার চোয়াল শক্ত হয়ে উঠেছে।—যাই-হোক, তাতে আপনার কি? ভদ্রলোকের মত কথা বলুন।

শংকর চাটুজ্যে চোখে-চোখে দেখছে তেমনি।—এত বড় একটা বাড়ি করছি দেখে ভদ্রলোক ভাবছ, আসলে তোমার সঙ্গে আমার খুব একটা তফাত নেই—

—শাট আপ। আপনি তাহলে গায়ের জোর ফলাতে চান?

মাথা নড়ল।—না। চাইলেই বা লাভ কি, তুমি একলা আসবে?

গলার দু'দিকের দুটো নীল শিরা ফুটে উঠেছে নারায়ণ শর্মার। সে-ও দুই চোখে মেপে নিচ্ছে লোকটাকে। জিভ উপচে ব্যঙ্গ ঝরল, আজকের দিনে একলার জোরটা কতটুকু জোর জানা আছে?

গলার সুর নরম করে শংকর চাটুজ্যে জবাব দিল, জানা আছে, সব সময় মনে থাকে না। যাক, আমার ভুল হয়ে গেছে ন্যাড়াবাবু, কাল এসে চাঁদা নিয়ে যাবেন—

টাকা দেবে বলল বটে, কিন্তু তার মধ্যেও কোথায় যেন একটু বিদ্রুপের হুল ফুটে থাকল। ন্যাড়াদার মানের গোড়ায় নাড়া পড়েছে, শুধু এটুকুতে তুষ্ট হবার মানুষ সে নয়। ছেলেদের বলল, এই, কাল এসে টাকা নিয়ে যাবি, আড়াইশো টাকার এক পয়সাও কম নয়—

শংকর চাটুজ্যে কথার মাঝেই বাধা দিল আবার।—না ন্যাড়াবাবু, কাল ওদের সঙ্গে আপনি এসে টাকা নিয়ে যাবেন—আর ওদের ব্যাট কেনার পঞ্চাশ টাকার মত এ টাকাটাও উবে না যায় দেখবেন।

এখনো যেন লোকটাকে ঠিক মত আন্দাজ করে উঠতে পারছে না ন্যাড়াদা, মুখের ওপর আর একপ্রস্থ চোখ বুলিয়ে বলল, ঠিক আছে, আমিই আসব।...আশা করছি তার পরেও আমাদের দেখা-সাক্ষাৎ হবে—

মাথা নেড়ে সায় দিল শংকর চাটুজ্যে, এক পাড়ায় বাস করব, তা তো হবেই।

খবরটা রাষ্ট্র হতে বড়রাও ভিতরে ভিতরে এক ধরনের চাপা উত্তেজনা বোধ করেছে। বড়রা বলতে শান্তিপ্রিয় প্রবীণ প্রতিবেশীরা। ছেলেদের সঙ্গে গিয়ে নারায়ণ শর্মা ওই উঠতি বাড়ির মালিকের নামে আড়াইশো টাকা চাঁদা ধার্য করেছে এ-খবর যেমন শুনেছে, আবার তার সঙ্গে বাদানুবাদের প্রসঙ্গও তাদের কানে গেছে। পাড়ার একটি বুদ্ধিমান মানুষও নারায়ণ শর্মাকে ঘাঁটায় না। সামনা-সামনি পড়ে গেলে হাসিমুখে তার কুশল শুধায়। সে যে-কথা শংকর চাটুজ্যেকে বলে এসেছে তার মিথ্যে বড়াই নয়—এ-দিনে একলার জোবের ওপর কেউ নির্ভর করে না, ওরও পিছনে জোর যোগানোর মানুষ আছে। এখন ওই লোকটা না জেনেই বোকার মত দাপট দেখিয়েছে কিনা বোঝা যাচ্ছে না। কিন্তু তাকেও কেন যেন সে-রকম বোকা মানুষ ভাবা যাচ্ছে না। লোকটা সত্যিই আজ আড়াইশো টাকা এনে দেবে কিনা, নাকি অন্য কোন মতলব ফেঁদেছে এ সংশয় বড়দেব ছেড়ে ওই ছোকরার দলেরও আছে।

ফলে সকাল থেকে একটা চাপা উত্তেজনা দেখা গেল এলাকাটাতে। শংকর চাটুজ্যের আসার সময়ের আগে থেকেই আশপাশের বাড়ির বয়স্কজনেরা বারান্দায় পায়চারি শুরু করেছে। তরুণেব দল সামনের মোড়ে দাঁড়িয়ে জটলা করছে। লোকটাকে দেখা গেলেই ন্যাড়াদাকে খবর দেবার কথা। ওরা আশা করেছিল ন্যাড়াদা তার নিজের ওজনের দুই-একজন বন্ধুকে খবর দেবে। তারা এ-পাড়ায় ও-পাড়ায় ছড়িয়ে আছে। কিন্তু ন্যাড়াদা তেমন ব্যবস্থার ধার দিয়েও গেল না। গণ্ডগোল যদি জমে ওঠে তখন দেখা যাবে। ন্যাড়াদা আশা করছে লোকটা ভবিষ্যতে সুড়সুড় করে সুমতির পথ ধরে চলবে।

লোকটা এলো।

তার একটু বাদে নারায়ণ শর্মা প্রস্তুত হয়ে ছোকরাদের জটলার পুরোভাগে এসে দাঁড়াল।

আশপাশের প্রায় সমস্ত বাড়ির শান্তিপ্রিয় মানুষেরা এমন কি মহিলারাও বারান্দার রেলিংয়ে ঝুঁকে দাঁড়াল।

আরো মিনিট পাঁচ-সাত বাদে ছেলেদের দল নিয়ে ন্যাড়াদা চাঁদা আদায় করতে চলল। অদূরে ওই লোকটা মানে শংকর চাটুজ্যে আজ পোশাক বদলেছে। গাঢ় নীল ট্রাউজারের ওপর সাদা হাফশার্ট। দাড়ি কামানোর ফলে মুখখানাও বেশি পরিষ্কার লাগছে।

কণ্ট্রাক্টরের সঙ্গে কথা কইছিল, পিছনের সমাবেশ আঁচ করে ঘুরে তাকাল একবার। তারপর আবার কণ্ট্রাক্টরের হাতেব খোলা প্ল্যানেব দিকে আঙুল দেখিযে বাড়ির কথাই বলতে লাগল।

এও উপেক্ষারই নামান্তব। বিশেষ কবে ন্যাডাদা যেখানে সঙ্গে আছে। তার গম্ভীর মুখের প্রতিক্রিয়া লক্ষ্য করছে সকলে।

অদূরে একটা মোটর-বাইকের ভট ভট শব্দে ছোট বাহিনীটি সচকিত একটু। একটা লোক মোটর-বাইকে চেপে এদিকেই আসছে। এক শংকর চাটুজ্যে ছাডা সকলেরই চোখ সেদিকে।

মোটর-বাইকের মানুষ এই দলটির একেবারে সামনে আসার সঙ্গে সঙ্গে একটা অতর্কিত নির্বাক প্রহসন শুরু হয়ে গেল। নিমেষে ন্যাডাদার সমস্ত মুখ বিবর্ণ পাণ্ডুব একেবারে। ছেলেদের মধ্যেও অনেকেরই সেই অবস্থা। যে দু'পাঁচজন চেনে না মানুষটাকে তারা হাঁ করে সকলেব মুখেব দিকে তাকাতে লাগল। না চিনলেও বুকেব তলায় তাদেরও একটা ষষ্ঠ অনুভূতির চমক লেগেছে সবুজ মোটর-বাইকটা দেখে। এই দশ মাইল এলাকা জুড়ে একটা নাম সকলেবই সোনা আছে যে তাব মার্কা-মারা সবুজ মোটর-বাইক নিয়ে ঘুরে বেড়ায়। একটা জিপ আব একটা হাল-আমলেব মোটরগাড়িও আছে তার দখলে—সে-দুটো বড় কাজে লাগে না। এমনি টহল দিয়ে বেড়াতে হলে সবুজ মোটর-বাইক সর্বক্ষণের বাহন তার।

...তার নাম জগু; জগুদা—জগা, জগাদা—জগা পাঠক।

ন্যাড়াদার মতই ছিপছিপে লম্বা গডন। কিন্তু তাব থেকে অনেক সুশ্রী আব ঢের বেশি শৌখিন। পরনে টেরিকটেব প্যান্ট, গায়ে ঝকমকে টেবিলিনেব শার্ট। বাঁ-হাতে দামী ঘড়ি, আর দু-হাতের দু'আঙুলে ঝকঝকে পাথব বসানো দুটো সোনাব আংটি।

কাজের কথা শুনে শংকর চাটুজ্যে এদিকে ফিরল।—কি রে জগা, কি খবব?

জবাব এল, সমু বলল তুমি একবার দেখা করতে বলেছ...কেন?

ভুরু কুঁচকে অনুচ্চ কিন্তু ঝাঁঝালো গলায় শংকব চাটুজ্যে বলল, কেন মানে? আমার আট লরি পাণ্ডুয়ার মোটা বালির কি হল?

—হবে, কটা দিন কি যে ব্যস্ত ছিলাম না শংকুদা...

—ব্যস্ত ছিলাম! আরো ঝাঁজালো অনুশাসনের গলা।—এর পর যদি চড়া দামে অন্য বালি কিনতে হয় আমায়, তোকে আমি সেই বালিতে পুঁতে ফেলব বলে দিলাম—

হ্যাঁ, অবাক প্রহসনই দেখছে নারায়ণ শর্মা আর ছেলের দল। দু'হাত জোর করে মিনতির সুরে জগা পাঠক বলল, আর তিনটি দিন অপেক্ষা করো শংকুদা,

তার মধ্যে না এলে যা খুশি কোর, আমি আজই ব্যবস্থা করছি।

—ঠিক আছে, দাঁড়া—এদের সঙ্গে কাজটা সেরে নিই—এদের চিনিস?

হাসি-মাখা চোখে জগা পাঠক দলটিকে এক নজর দেখে নিয়ে মাথা নাড়ল। চেনে না।

—এ পাড়াবই ছেলে সব, বড় ভাল ছেলে...সেদিন ব্যাট কেনার জন্য পঞ্চাশ টাকা নিয়ে গেছল, এখনো কেনা হয়নি—এখন সরস্বতী পুজোর চাঁদা।...আর ইনি ন্যাডাবাবু, এঁদেব মুরুব্বী—এই দিনে একলার জোরের ওপর তেমন বিশ্বাস নেই—

সবিনয়ে দু'হাত জুড়ে আধখানা পিঠ নুইয়ে জগা পাঠককে অভিবাদন জানাল নাবায়ণ শর্মা। গুরুর প্রতি ভক্তের বিনম্র স্তব যেন। তারপব সোজা হয়ে হাসতে চেষ্টা করে বলল, কি যে বলেন শংকুদা, জগাদাব কাছে আমার আবার পরিচয়—

দাড়ি-কামানো ফর্সা মুখে হাসির লেশমাত্র নেই শংকর চাটুজ্যেব। সে কাজের মানুষ। এক্ষুণি ছুটতে হবে আবাব। পকেট থেকে মোটা ব্যাগ বেরুল।—হ্যাঁ, কত চাঁদা যেন দিতে হবে আমাকে?

প্রশ্নটা সকলেব উদ্দেশ্যে। তাবা মুখ চাওয়া-চাওযি করতে লাগল। একটি গলা দিয়েও শব্দ বেরুল না।

ঝাঁজালো বিবক্তিতে শংকব চাটুজ্যে এবার নারায়ণ শর্মাব দিকে তাকাল।—আমার সময় নেই, কত চাঁদা?

শুকনো জিভ ঠোঁটে ঘষে নাবায়ণ শর্মা গলা দিযে ফ্যাসফেসে আওয়াজ বার করল এবার, ওবা বলছিল...

—এক চড়ে দাঁতেব পাটি ভেঙে দেব একেবারে। আচমকা চাপা গর্জনের সঙ্গে একখানা লম্বা হাতও কাঁধের ওপব উঁচিয়ে উঠেছে শংকব চাটুজ্যের।—ওবা বলছিল? কত চাঁদা তুমি জান না?

ছেলেব দলেব জোড়া জোড়া চক্ষু বিস্ফারিত: তাদেব ন্যাডাদা আডষ্ট একেবাবে।

চডটা গালে পডল না। হাত নেমে এল। তাবই উদ্দেশে আবাব চাপা হুঙ্কার। —কত চাঁদা?

—আড়াইশো...

ব্যাগে হাত ঢোকাতে ঢোকাতে শংকর চাটুজ্যে ঘাড ফিবিয়ে মোটর-বাইকে বসা জগা পাঠকের দিকে তাকালো।

ওই লোকটা হাসছে মিটিমিটি। চোখাচোখি হতে সে বলল, বাডি তুলছ, তোমার দরাজ হাত এখন...। ছেলেদের দিকে ফিবল, আড়াইশো ছেড়ে তোমরা পাঁচশো আদায় করলে না কেন?

এই হাসি আর এই পরিহাস কতটা মারাত্মক ছেলের দল বা তাদের ন্যাড়াদা ঠাওর করে উঠতে পারল না। কথা শেষের সঙ্গে সঙ্গে পায়ের ধাক্কায় জগা পাঠকের মোটর-বাইক গর্জে উঠেছে।

—চললাম শংকরদা, তোমার বালি ঠিক সময়ে এসে যাবে।

ভট্ ভট্ শব্দ তুলে চলে যাচ্ছে। সকলের চোখ সেই দিকে। ব্যাগ থেকে দু'খানা একশো টাকা আর পাঁচখানা দশটাকার নোট যে ন্যাড়াদার দিকে প্রসারিত

হয়েছে সে খেয়ালও নেই কারো। কাঁধে হাতের রূঢ় খোঁচা পড়তে সে সচকিত।

টাকা তার হাতে দিয়ে শংকর চাটুজ্যে লম্বা লম্বা পা ফেলে রাস্তার দিকে চলল। পাঁচ-ছ মিনিটের হাঁটা পথ পেরিয়ে ট্রাম ধরবে।

সে জানে তার বাড়ি এবারে নির্বিঘ্নে উঠবে; ছেলের দঙ্গল বা তাদের ন্যাড়াদা আর কোনদিন হামলা করতে আসবে না।

কারণ, শুধু এই দক্ষিণে নয়, উত্তর কলকাতার অনেকের কাছেও জগা পাঠক একটা নাম।

তার শক্তির সঠিক হিসেব কেউ বাখে না, কেউ অভিজ্ঞতা দিয়ে কেউ বা পাঁচজনের শোনা কথা থেকে আঁচ করে নেয়।

জগা পাঠক চাকরি করে না, ব্যবসাও করে না। কিন্তু একটা ঝকমকে মোটবগাড়ি আর একটা জিপ তার দখলে থাকে কি করে সে-কৌতূহলও কেউ সরবে প্রকাশ করে না।

পুলিসের খাতায় জগা পাঠকেব নাম দাগ কেটে বসে আছে। কিন্তু সকলে জানে আগে যা হত, বছর কয়েক ধবে আর তা হয় না, হবে না। পুলিস আব তাকে ধরতে ছুঁতে আসে না, আসবে না।

জগা পাঠকের চাকবি নেই ব্যবসা নেই—কিন্তু তাব ফুরসতও নেই। শহব কলকাতায় সমস্যা যত, সমাবেশও তত। অতএব জগা পাঠকের মত ব্যস্ত আর কে?

অনেক হোমরা-চোমরা জনকে জগা পাঠকের শরণাপন্ন হতে দেখেছে অনেকে। এলাকার একজন শক্তিধর এম-এল-এ আর একজন মন্ত্রীর গাড়িতে তো হামেশাই ঘোরাঘুরি করতে দেখা যায়।

এই জগা পাঠক বশংবদ শংকর চাটুজ্যেব এটা ওবা হাড়ে হাড়ে বুঝেছে যখন, বাড়িটা এবার নির্বিঘ্নেই উঠবে।

## ২

সুবর্ণার এক হাতে জল-নিংড়নো ভেজা শাড়ি-ব্লাউজ আর গামছা, অন্য হাতের মুঠোয বেড় দিয়ে জড়ানো শাড়ির পেটের দিকের বাঁধনের কাছে ধরা। আঁচলের দিকটাও অবশ্য আলতো করে গায়ে জড়ানো। ওই স্যাঁতসেতে খুপরি বাথরুমে শুকনো শাড়ি ভাল করে পরে বেরিয়ে আসা তার দ্বারা হয় না। সে বউদি পারে, শাড়ির আধখানা ভিজল কি ভিজল না তার ভ্রূক্ষেপ করার কারণ নেই। কিন্তু সুবর্ণা পারে না। সে স্নান সেরে শুকনো শাড়ি এইভাবেই গায়ে কোমরে জড়িয়ে বাথরুমের দরজা খুলে ঘরের দিকে ছুট লাগায়। আজও তাই করেছে। তার ওপর আজ আবার এই সকালেব দিকে হঠাৎ চেপে ঠাণ্ডা পড়েছে। শীতে ধরার দরুনও ভেজা চুলে আর ভেজা মুখে আগে ঘরে ঢোকার তাড়া।

দরজার এধারে পা দিয়েই থমকে দাঁড়াল। কপালের মধ্যিখানে ভাঁজ পড়ল একটা দুটো। তারপর সেই অবস্থাতেই আবার বাইরে ছুট। কিন্তু তার আগেই ও-ঘরের একজন বাইরের মানুষ ঘাড় ফিরিয়েছে। ওর সঙ্গে চোখাচোখিও হয়েছে।

জগুদা—জগা পাঠক।

সুবর্ণার ভেজা মুখ লাল একটু। বেরিয়ে আসার পর বিরক্তির ছাপ আরো স্পষ্ট। পাশে ছোড়দার ঘরটার দরজায় শিকল তোলা। সুবর্ণার এক হাত জোড়া, অন্য হাতে আলগা বেড় দেওয়া কাপড় ধরা—শিকল খুলতে গেলে পরনের শাড়ি খুলে পড়ে যাবে। সোজা দাদার ঘরে গিয়েই ঢুকল সে। তার আগে বাঁ হাতের ভেজা শাড়ি-ব্লাউজ-গামছা দোরগোড়ায় টুলটার ওপর ফেলে হাত খালাস করে নিল। শুকনো শাড়িটা কোমরে আর বুকে পিঠে একফেরতা জড়ানো হলেও সায়ার আধখানা দেখা যাচ্ছে, বুকের ব্লাউজেরও কম করে সিকি-ভাগ অনাবৃত।...ওই কালামুখো চোখে ঠুলি পরে থাকেনা কোন সময়, চোখে যেটুকু পড়ার পড়েইছে।

দাদা বাড়ি নেই জানে। বউদি থাকতে পারে। না তাও নেই। রান্নার দিকে বা তার সেফ ডিপোজিট ভল্টে থাকতে পারে। বাইরে বোঝার উপায় নেই, কিন্তু ভেতরে ভেতরে পাজির পা-ঝাড়া হয়ে উঠেছে সমুটা—বছর কয়েক আগে সে-ই সেফ ডিপোজিট ভল্ট নামটা দিয়েছিল। ঘরের লাগোয়া সেই ভিতরের খুপরি ঘরে বউদির হরেক রকমের জিম্মার জিনিস থাকে।

দুমদাম পা ফেলে ড্রেসিং টেবিলের আয়নার দিকে এগোল সুবর্ণা। ঘরের মেঝেয় বই-খাতা নিয়ে বসে কিছু বোধহয় একটা কুকর্ম করছিল আট বছরের বাচ্চু, ঈষৎ ত্রাসে মুখ তুলে সে পিসীর দিকে তাকাল। কিন্তু পিসীর ওর দিকে চোখ নেই দেখে নিশ্চিন্ত।

পরনে সায়া-ব্লাউজ। অতএব শাড়িটা একেবারে খুলে নিয়ে ভাল করে পরায় মন দিল। ভিতরটা বিরক্তিতে ছেয়ে আছে। ঘরের সমস্যা তার আর মিটল না। বাড়ি একটা হচ্ছে বটে, কিন্তু সবে শুরু—কোন যুগে শেষ হবে ভগবান জানে। আজ ক'বছর ধরেই তো বড় একটা বাড়ি ভাড়া নেবার জন্য দাদাকে তাগিদ দিচ্ছে। কিন্তু কারো তাগিদে কিছু করার মানুষ নয় দাদা। নিজের যা মতলব হবে তাই করবে। বেশি বললে রেগে যাবে। নিজের স্বার্থ ভিন্ন দাদা আর কোন দিন কারো স্বার্থের দিকে তাকিয়েছে বলে মনে হয়না সুবর্ণার। এই স্বার্থপরতার কথা ভাবতে গিয়েই রাগে মুখ লাল আবার। দাদা তার স্বার্থ দেখেছে বলেই আজ এই হাল ওর। নিজস্ব ঘরের স্বপ্ন ভেঙে চুরমার। কতজনে ওকে দাদার আশ্রিতা ভাবে এখন কে জানে। সুবর্ণা অনেক সময় নিজের মনেই ভাবে এ-সব আর গজরায়। দাদাকে কোনদিন কিছু বলেনি। দাদাকে কেন যেন মুখোমুখি দাঁড়িয়ে কিছুই বলা যায় না। খুব বেশি রাগ হলে বড়জোর বউদিকে ঠেস দিয়ে কথা শোনায়। কিন্তু বউদিও সেয়ানা কম নয়, সে আর যাই হোক কক্ষনো দাদার কানে কিছু তুলবে না। সুবর্ণার মতে বউদি যাকে বলে দজ্জাল মেয়েছেলে একটি। শুধু ও কেন, মেজদা আর সমুও তাই ভাবে, সাহস করে কেউ বলে না এই যা। পাড়ার চারভাগের তিনভাগ গরিব আর মাঝারি-গরিব গেরস্ত-বাড়ির ওপর একচ্ছত্র প্রভাব তার। দিনকে দিন মধ্যবিত্তরা গরিবের দিকে গড়াচ্ছে আর বউদির আয়পয় বাড়ছে। কত লোকের কত কিছু গচ্ছিত আছে ওই সেফ ডিপোজিট ভল্টে সে হিসেব একমাত্র সে-ই রাখে। দাদার সঙ্গেও বউদির অবনিবনা লেগেই আছে। কিন্তু দাদার তেমন পাথরপানা

মূর্তি দেখলে এই মহিলাও থমকে যায়। ভিতরে ভিতরে একটু ভয় একমাত্র দাদাকেই যা একটু করে সেটা ওরা ভাইবোনেরা বেশ আঁচ করতে পারে।

শাড়িটা পরা হতে আয়নার সামনে সোজা হয়ে দাঁড়াল সুবর্ণা। ঘুরে ফিরে দেখল একবার। মোটামুটি হয়েছে। কি মনে হতে এই মেজাজের মুখেই হাসল একটু। চানে যাবার সময় ওর ঘরে কেউ ছিল না। সমুও না। এর মধ্যে লোক ঢুকে বসে আছে কি করে জানবে। থাকলে সমুর থাকার কথা। সমুর থাকা না-থাকা ধর্তব্যের মধ্যে গণ্য করে না সুর্বণা। সমুর বয়স এখন বাইশ, বয়সের থেকে ঢের বেশি কচি দেখায়। বছর তিনেক আগে ও ঘরে থাকলেও শাড়িটাড়ি বদলাতে অসুবিধে হত না। আজও মুখ দেখলে মনে হয় ভাজা মাছখানা উল্টে খেতে জানে না, কিন্তু চাউনি-টাউনিগুলো কেমন যেন বদলাচ্ছে। সর্ব ব্যাপারে আগের মতই ড্যাবড্যাব করে চেয়ে থাকে, কিন্তু তার মধ্যেও কোথায় যেন একটু বিশ্লেষণের উঁকি-ঝুঁকি আছে। এখন স্নান সেরে ওই অবস্থায় ঘরে ঢুকে পড়ে ওকে দেখলে সুবর্ণা অপ্রস্তুত হয় না বটে, কিন্তু দাবড়ানি দিয়ে ঘর থেকে তাড়ায় ওকে।—এই, ভাগ!

সেই তিন বছর আগে গোড়ায় গোড়ায় দুই একদিন লেখা-পড়ায় ব্যস্ত থাকলে সমু আপত্তি করেছে। সানুটা বেঁচে তখনো, সে ঘরে থাকলে নিজে থেকেই সরে যেত। কিন্তু সমুর আপত্তি। আমি তো এ-দিক ফিবে ঘাড গুঁজে লিখছি, তুই কাপড পর না—

সে-চেষ্টা করতে গিয়ে আয়নার ভিতর দিয়ে একদিন দুটো ডাগর চোখের ধাক্কা পেয়ে হাতের শাড়ি দিয়ে বুক ঢাকতে হযেছে সুবর্ণাকে।—দেব এক থাপ্পড়ে তোব মুণ্ডু ঘুরিয়ে। যা, বেরো ঘর থেকে।

তখনো প্রতিবাদের চেষ্টা সমুর।—আমি কি করেছি?

—কি করেছি? এই তোর পড়া হচ্ছে?

—তা তো হচ্ছে না।

—তাহলে কি হচ্ছে?

—তোকে দেখছিলাম।

কম করে পাঁচ-ছ' বছরের ছোট ভাইয়ের সাদা-সাপটা অথচ অদ্ভুত নিরীহ স্বীকৃতি। সুবর্ণা হঠাৎ থতমত খেয়েছে প্রথম, তাবপর হাত তুলে তেড়ে মারতে গেছে।—বেরো বলছি।

চেয়ার ছেড়ে উঠে তেমনি নিরীহ মুখে প্রস্থান করেছে সমু।

তিন বছর আগের ব্যাপার। সমুর বয়েস তখন উনিশ আর সুবর্ণার চব্বিশের ওপর। এখন ওর বাইশ আর সুবর্ণার সাতাশ ছাড়িয়েছে। কিন্তু এই তিন বছরে সমুটা বাইরে একটুও বদলায়নি বটে, চেহারাখানা এখনো তেমনি নিরীহ আর কাঁচা—কিন্তু ভিতরে ভিতরে ওর যেন বেশ একটা ছাঁচবদল হয়ে গেছে। দু-বছর আগে সানুটা মরে যাওয়ার পর থেকে সমুর এই পরিবর্তন সকলের চোখে পড়ছে। বাড়ির এই একটা ছেলেকেই কেউ কোনদিন ভালো করে লক্ষ্যও করেনি। উঠতে বসতে সকলের দাবড়ানি খেয়েছে, সকলের হাতে কম-বেশী মার-ধোর খেয়েছে। একমাত্র সানুই

যা ওর সঙ্গে একটু-আধটু কথাবার্তা কইত, গল্প-টল্প করত, কেউ শাসন করতে এলে ওকে আগলে রাখতে চেষ্টা করত। ও মরে যেতে সমু যে সব থেকে বেশি নিঃসঙ্গ হয়ে পড়েছে সকলেই খেয়াল করেছে বোধহয়। কিন্তু আট বছরের বাপ-মরা ছেলেটার বড় হওয়াটা যেন রাতারাতি ব্যাপার। সকলের চোখে ও যেন সেই আট-দশ বছরের ছেলেটাই ছিল—ওর বয়সটা বুঝি সকলের অগোচরে বেড়েছে। তারপর হঠাৎই একদিন চোখে পড়েছে সকলের। দাদা মেজদা বউদি মেজবউদি সুবর্ণা—সক্কলেব। মুখে অবশ্য কেউ কিছু বলে না, এই বড় হওয়াটাকেও কেউ আমল দিতে চায় না। কিন্তু সুবর্ণার ধারণা,' ওর এই ব্যতিক্রমটা সকলেই অনুভব করে। এমন কি ওদের বাঘ-মার্কা দাদাটিও। কারণ ইদানীং সুবর্ণা দাদাকেও সমুর অগোচরে অনেক সময় চুপচাপ চেয়ে থাকতে দেখে। সমু ঘাড় ফেরালে দাদাও অবশ্য চোখ ফিরিয়ে নেয়।

সানু মরে যাওয়ার পর থেকে সমু কথা আরো কম বলে। চুপ-চাপ শোনে বেশি। দেখে আরো বেশি। ওর যত গাল-গল্প সব বাচ্চুর সঙ্গে। কিন্তু বড়দের সঙ্গে কথা কইতে হলে হঠাৎ এমন কিছু বলে বসে বা এমন কিছু মন্তব্য করে ফেলে যা শুনলে হকচকিয়ে যেতে হয়। কানের ভিতর দিয়ে সেই কথা বা মন্তব্য যেন অনেক ভেতর পর্যন্ত নড়েচড়ে বেড়ায়। অথচ পরের মুহূর্তে নিরীহ কাঁচা মুখের দিকে তাকালে মনেও হবে না ও বলেছে বা ও মন্তব্য করেছে। এমন কি মুখে একটি কথা না বলেও শুধু সামান্য হাব-ভাব-আচরণে বা চাউনির একটুখানি রকমফের করেও ও যেন অন্যকে একটু ধাক্কা দিতে পারে, সজাগ করে তুলতে পারে।

ওর সঙ্গে এক ঘরে থাকতে হয় এও কেমন এক অস্বস্তির কারণ সুবর্ণার। একতলায় তিন ঘরের ছোট ফ্ল্যাট। এই জগাব কল্যাণে এখানে উঠে আসার পর থেকে পযসার মুখ দেখেছে দাদা। তাই নিজেদের বাড়ি হওয়ার আগে এ ফ্ল্যাট ছাড়া চিন্তাও নেই তাব মাথায়। বউদিব মাথায় তো নেই-ই। এই এলাকা আব এই পাড়াপড়শীদের ছেড়ে গেলে তার লোকসান। কিন্তু রাতে স্বস্তি নিয়ে ঘুমোতে না পারলে কাঁহাতক ভালো লাগে? বউদির বিবেচনায় ওদের ঘরের চৌকি দুটো বিদেয় হয়ে দু'জনের জন্য দুটো শৌখিন খাট এসেছে অনেক দিন। তাতে পুরু গদী। গবমে মাথার ওপর পুরোদমে পাখা ঘোরে। তবু ঘুম যেন সহজে আসতে চায় না। কেন অস্বস্তি সুবর্ণা ঠাওর করে উঠতে পারে না। আগে তো ওই এক চৌকিতে সমু আর সানু ঘুমতো—আর এ-ধারের চৌকিতে ও। কিন্তু তখন তো কোনরকম অস্বস্তির বালাই ছিল না। এখন কেবলই মনে হয় সমুটার আলাদা কোথাও শোবার ব্যবস্থা হলে ভালো হয়। কিন্তু কোথায়ই বা ঠেলে দেওয়া যাবে ওকে। তিন ঘরের এই বড় ঘরটা দাদার। পাশের মাঝারিটা মেজদার। গড় হিসেবে বছরের মধ্যে ছ'মাস মেজবউদি বাপের বাড়িতে কাটায়। তারও বেশি বোধহয়। তার হিস্টিরিয়া ব্যামো। মেজবউদির বাপের বাড়ির মানুষদের ধারণা অমানুষের হাতে পড়ে তাদের মেয়ের এই দুর্দশা। সুবর্ণার নিজস্ব মতে ধারণাটা একেবারে মিথ্যে নয়। সাতদিন একত্র থাকলে দুজনের চুলোচুলি বেধে যায়। তারপর মেজবউদির কাঁপুনি-ঝাঁপুনি শুরু হয়। বড়বউদি আর সুবর্ণা জল-বাতাস করতে বসে। দাদা বাড়ি থাকলে অতবড় মেজদাকেও

তেড়ে মারতে আসে। তারপর সুস্থ হয়ে মেজবউদি সেই দিনই বা পরদিন বাপের বাড়ি রওনা হয়। আর কখনো এমন স্বামীর মুখ দেখবে না বা এ-বাড়িতে পা দেবে না প্রতিজ্ঞা করে যায়। বেশ কিছুদিন বাপের বাড়ি কাটিয়ে প্রতিজ্ঞা ভুলে আবার আসে—তারপর আবার যায়। আজ চার বছর হল ওদের বিয়ে হয়েছে। তার মধ্যে শেষের আড়াই বছর ধরে এ-রকমই চলছে। মেজবউদি এ-বাড়ির বউ হলেও এ-পরিবারের ভালো-মন্দ সুখ-দুঃখ থেকে অনেকখানি বিচ্ছিন্ন। সকলের মন থেকেও।

কিন্তু এখানে থাকুক না-থাকুক তার জন্য আলাদা একখানা ঘর নির্দিষ্ট থাকা চাই-ই। ওই মাঝারি ঘরটা তার। রাত ন'টা-দশটার সময় মেজদা ফ্যাক্টরী থেকে এসে শেকল নামিয়ে ঘরে ঢোকে। তার আগে ঠিকে ঝি এসে শুধু দু'বেলা ঝাঁট-পাট দেয় আর বিকেলে ঘর মোছে। বাড়ির আর কেউ ও-ঘরে ঢোকে না বড় একটা।

আর বাকি থাকল শেষের ওই ছোট ঘরটা। তিনজনের জায়গায় এখন দুজনে শোয় সেখানে। সব স্বার্থপব, সুবর্ণার অসুবিধে হয় সেটা কারো চোখেই পড়ে না। বড়বউদির কাছে অনেকদিন প্রস্তাব দিয়েছে, মেজবউদি যখন থাকে না, সমু তখন মেজদার ঘরে গিয়ে শুলেই তো পাবে—আমার অসুবিধে হয়।

বড়বউদি আগে বলেছে, সমু একটা মানুষ, তার জন্যে আবার অসুবিধে।

সুবর্ণা ফোঁস করে উঠেছে, তাহলে তোমার ঘরে নিয়ে গিয়ে শোয়াও না-—আমার অসুবিধে হয় বলেই বলা হচ্ছে।

কিন্তু এখন বড়বউদি কেন যেন আর সে-কথা বলে না। বলে, শম্ভু এলে তাকে বলে দ্যাখ, আর সমুকেও বল—

—আমি কেন বলতে যাব, তুমি বলতে পার না?

বড়বউদির সাফ জবাব, না, আমি বলতে পারি না।

ক্ষোভের মুখে সুবর্ণা সমুকেও বলেছে, এই ছেলে, তুই মেজদাব ঘরে শোবার ব্যবস্থা করে নে না। মেজবউদি এলে তখন আবার দেখা যাবে—

ওর সেই সাদা-সাপটা চেয়ে থাকাটাই অস্বস্তিকর। জিজ্ঞাসা করেছে, কেন, তোর খুব অসুবিধে হচ্ছে?

—হ্যাঁ, হচ্ছে।

—কি অসুবিধে হচ্ছে?

সুবর্ণা তেলে-বেগুনে জ্বলে উঠতে চেয়েছে।—সে খোঁজে তোর দরকার কি, হাঁদারাম?

—আমার জানতে ইচ্ছে করে। আচ্ছা, ঠিক আছে...

এত সহজে স্বীকার হতে দেখে সুবর্ণাও অবাক হয়েছিল। কারণ নিজের স্বভাবে আর কিছুটা মেজবউদির কারণে মেজদাও মনের দিক থেকে অনেকখানি বিচ্ছিন্ন। হুকুম করলেই তার ঘরে গিয়ে শোওয়াটা সহজ নয়।

কিন্তু রাতে শোবার আগে পর্যন্ত সমু এ-ঘরের নিজের বিছানাতেই গড়িয়েছে। মেজদাকেও একটি কথাও বলেনি। তারপর ওর কাণ্ড দেখে সুবর্ণা রাগে জ্বলেছে। চুপচাপ শতরঞ্চিসুদ্ধ বিছানা-বালিশ তুলে এনে অন্দরের দিকে ঢাকা বারান্দায়

পেতেছে। মাথায় ছাদ থাকলেও অন্য সব দিক খোলা। তাছাড়া একতলার স্যাঁতসেতে বারান্দা।

উগ্রমূর্তিতে সামনে এসে দাঁড়িয়েছে সুবর্ণা।—তোর এখানে শোওয়ার মানে?

—মানে আবার কি। শুলাম...। আমার কিছু অসুবিধে হবে না। আরামেই শরীর এলিয়ে দিয়েছে।

ওদিক থেকে বড়বউদিও বারান্দার শয্যা দেখে এগিয়ে এসেছে। ফলে সুবর্ণার আরো বেশি রাগ।—তোকে আমি এখানে শুতে বলেছি?

—বলিসনি, আমি শুচ্ছি।

দু'হাতে চুলের মুঠি খাবলা দিয়ে ধরে সুবর্ণা। টেনে তুলে বসাল সমুকে। তারপর ধাক্কা মেরে ওকে বিছানা থেকে সরাতে চেষ্টা করে ফুঁসে উঠেছে, ওঠ বলছি, পাজী কোথাকার—খুব বেশি বাড় বেড়েছে তোর, কেমন?

চেঁচামেচি শুনলেও মেজদা দবজা খুলে বেরোয় না। দাদা তার ঘরের দরজার বাইরে এসেছে। মুখ লাল। বেশি টানলে যেমন হয়—মদের মাত্রা তার বেড়েই চলেছে দিনকে দিন সেটা সকলেই অনুভব করতে পারে। সমু ঘাড় ফিরিয়ে দাদাকে দেখল একবার। তারপর নিজে থেকেই উঠে বিছানা ছেড়ে দাঁড়াল। মদ খেয়ে দাদা কোনদিন এতটুকু চেঁচামেচি করে না, জোরে একটা কথাও বলে না। ও যদি এরপরেও বসে থাকত, দাদা এগিয়ে এসে কান ধরে ওকে তুলত, তারপর ঠাস করে গালে একটা চড বসিয়ে দিয়ে আবার ফিরে যেত। মদ খেলে দাদা অনেক সংক্ষেপে তার করণীয় কার্য সমাধা করে ফেলতে পারে।

বিছানা-বালিশ তুলে নিয়ে সুবর্ণা সমুর চৌকিতে আছড়ে ফেলেছে আবার। পিছনে সমুও এসে দাঁড়িয়েছে। ওব মুখখানাই যেন তার দেখার বস্তু।

...নিজের অস্বস্তির কারণ সুবর্ণা এখন কিছুটা যেন অনুমান করতে পারে। সানুটা চলে যাবার পব থেকে ওকে দেখে-দেখে একটাই ধারণা পুষ্ট হয়ে উঠছে সুবর্ণার। মুখের দিকে চুপচাপ চেয়ে থাকাটা বোকার লক্ষণ ভাবত আগে। এখন আর সে-রকম ভাবতে পারে না।

...মনে হয়, মুখের দিকে চেয়ে থেকে সমু অনেক ভিতর পর্যন্ত দেখতে পায়। সেটাই অস্বস্তি।

বেশ-বিন্যাস সেরে এ-ঘরে এল। দোকানে সাড়ে দশটায় হাজিরা তার। সকালে দাদা বাড়ির তদারক সেরে কোনদিন এখানে আসে, কোনদিন বা সোজা দোকানে চলে যায়। ঘড়ি কাঁটায় দশটা বাজার সঙ্গে সঙ্গে তার দোকান খোলা চাই-ই। সুবর্ণা সাড়ে দশটায় পৌঁছলে তার হাতে দোকান ছেড়ে দিয়ে সে অর্ডার সংগ্রহে অথবা অর্ডার সরবরাহের ব্যবস্থায় বেরুবে। ব্যবসার দরকারী কথা ভিন্ন দোকানে দাদার সঙ্গে একটি কথাও হয় না সুবর্ণার। দাদা বেরিয়ে গেলে যথাসম্ভব মন দিয়েই কাজ করে। আর মিস্ত্রীগুলোও তখন যে হাঁফ ফেলে বাঁচে—কাঠের আর বার্নিশের দুটো মিস্ত্রীকে এই ফার্নিচার শো-রুমে নিয়মিত হাজিরা দিতে হয়। বাকি মিস্ত্রীরা সব কারখানায় কাজ করে। ও-দিকটা দেখাশুনা বা তত্ত্বাবধানের ভারও দাদার। সেখানে হেড মিস্ত্রী আছে একজন। বিশ্বস্ত পুরনো মানুষ। কিন্তু নতুন পুরনো সব ক'টা

লোকই দাদাকে বাঘের মত ডরায়। এত কাজের চাপ এ-তল্লাটের আর কোন ফার্নিচার-ব্যবসায়ীর নেই। তাই এখানকার মেহনতী মানুষদের ওভারটাইম আর প্রাপ্তিযোগ অন্যত্র থেকে দ্বিগুণ বলা যেতে পারে। শুধু এই লোভেই দাদার অমন বিতিকিচ্ছিরি মেজাজ সত্ত্বেও তারা টিকে আছে—টিকে থাকে। ওরা কেন, ভুল-ত্রুটি হলে সুবর্ণা পর্যন্ত সকলের সামনে ধমক-ধামক খায়। আজ সকালে দাদার মেজাজ আরো খারাপ দেখেছে কেন জানে না। সুবর্ণার ঘড়ির দিকে কড়া চোখ রাখতে হবে, এই মূর্তি অর্থাৎ জগা পাঠকের পাল্লায় পড়লে দেরি হবার সম্ভাবনা যোলআনা।

—এই যে, ছোড়দি এস, জগা পাঠক হাসিমুখে অভ্যর্থনা জানাল তাকে, এরই মধ্যে স্নান-ড্রেস কমপ্লিট, দোকানের সময় হয়ে গেল নাকি?

জগুদা মেজদার প্রাণেব বন্ধু ছিল একসময়। কম করে পাঁচ-ছ' বছরের বড় হবে ওর থেকে। তবু সামনা-সামনি বেশির ভাগ সময় সানু-সমুর মত ছোড়দি বলেই ডাকে ওকে। এটা তার আদবের ডাক সকলেই জানে। সুবর্ণা লক্ষ্য করেছে, দাদার সামনে আরো বেশি ছোড়দি-ছোড়দি করে। ভিতরে ভিতরে সুবর্ণা অনেক সময় বিরক্ত হয়। স্বভাব-চরিত্র জানতে বড় বাকি নেই কারো। তাই দাদার সামনে অকৃত্রিম স্নেহ দেখানোর ভড়ং। সমু ছোড়দি ডাকে আর সানুও তাই ডাকত তার কারণ দাদার পরে আর একটি বোন ছিল তাদের। খুব ছোটবেলায় সেই বোন মারা যায়। তবু তার কারণেই সুবর্ণা ছোড়দি।

হাসিমুখে সুবর্ণা মাথা নেড়ে নিজের শয্যায় গিযে বসল। বলল, না, মিনিট কুড়ি সময় আছে এখনো হাতে, দশটায বেরুবো।

আসলে রোজ সোয়া দশটায় বেবোয়। হেঁটে যেতে বড় জোর দশ মিনিট লাগে। তবু হাতে সময় রেখেই বলল। তারপরেই চাপা বিরক্তি। সমুটা ঘাড় বাঁকিয়ে ওর দিকেই চেয়ে আছে। যেন ওব মুখে দেখার মত আছে কিছু।

টেবিলের লাগোয়া চেয়ারটায় সমীর বসে ছিল। এবারে খানিকটা চেয়ারে আর খানিকটা টেবিলে ঠেস দিয়ে আরো একটু ভালো করে ঘুরে বসল। দু'জনেরই মুখ চোখের আওতায় রাখতে চায়। জগুদা ওব সঙ্গেই গল্প করছিল এতক্ষণ, কিন্তু সে-রকম জমছিল না। সেটা জগুদার দোষ নয়, নিজে কেমন গপ্পি ছেলে নিজেরই ভালো জানা আছে। অথচ জগুদা আজ একটা রসালো খবরই দিয়েছে বলতে হবে—দাদার মত মানুষের পকেট থেকে আড়াইশো আর পঞ্চাশ—মোট তিনশো টাকা ওই বোসপাড়ার ছেলেদের পেটে গেছে শুনে দস্তুরমত অবাকই হয়েছে সে। জগুদার মুখে মোটামুটি যতটুকু শুনেছে তাই থেকেই ঘটনা বুঝে নিয়েছে সে। ওই ত্যাঁদড় ছেলেগুলোর সব ক'টার মুখ চেনে, আর ন্যাড়াদাকে তো ভালো করেই চেনে। জগুদাকে নিয়ে যাওয়া সত্ত্বেও আজ আড়াইশো টাকা দিয়ে ফেলার দরুন মনে মনে দাদার বুদ্ধির তারিফ না করে পারছে না...জগুদাকে সামনে দাঁড় করিয়ে ওদের হাড়ে কাঁপুনি ধরিয়েছে, আবার টাকা দিয়ে নিজেকে একটা ভয়াল শ্রদ্ধার আসনে ঠেলে তুলেছে। সত্যিকাবের গণ্ডগোল কিছু পাকিয়ে বসুক দাদা সেটা চায় না। না, যত গোঁয়ারই হোক, দাদা যে মাঝে মাঝে বুদ্ধির খেলা দেখায় সমীর সেটা অস্বীকার করতে পারে না।

যেখানে নতুন বাড়ি উঠছে সে-জায়গাটার নাম বোসপাড়া। বড়জোর মাইল দুই হবে এখান থেকে। জগুদার সঙ্গে কথার ফাঁকে সেখানকার কৌতুককর পরিস্থিতিটাই ভাবছিল সমু। এখন ছোড়দি ঘরে ঢুকতে তার থেকেও কৌতুককর যেন কিছু, চোখে পড়ার সম্ভাবনা।...ছোড়দি হালকা নীল রঙের শাড়ি পরেছে, সাদা সিল্কের ব্লাউজ, আর্দ্র চুল পিঠের ওপর ছড়ানো।

সুন্দরই লাগছে। আগে খুব ঝকমকে রঙচঙা পোশাক-আশাক পরত, আর দু'হাতে গলায় কানে হাতের আঙুলে একরাশ গয়নার বোঝা বয়ে বেড়াত। ...গাঙ্গুলীমশাই বোধহয় নিজের পরমায়ুর আঁচ পেয়েছিল, তাই যতটা পেরেছে ঢেলে দিয়েছে। এখন গয়না বলতে ওর দু'হাতে দুটো বালা, আঙুলে একটা সরু আংটি, দু'কানে দুটো ছোট ফুল দুল আর গলায় সাদামাটা হালকা চেনহার। দামী গয়না আর দামী পোশাক-আশাক সব বাক্সে তোলা। মাঝে মাঝে খুলে দেখে আর গোছগাছ করে রাখে। আগে বলত, ও-সব সানু-সমুর বউকে দিয়ে দেব। ছোড়দা মারা যাবাব পর এখন আর কিছুই বলে না। সমুর বিবেচনায ওই হালকা রঙেব শাড়ি আর হালকা গয়নায় ছোড়দিকে আগের থেকেও ঢের ভাল দেখায়। ও যে বিধবা, এ যারা জানে না তারা ভাবতেও পারবে না।

সমুকে উপেক্ষা করে সুবর্ণা জগুদার দিকে চোখ ফেবাল।—তুমি এ-সময়ে কোত্থেকে?

—তোমাদের বাড়ি দেখে এলাম...শংকুদা ডেকে পাঠিয়েছিল, তার মেজাজপত্র আজ দুর্যোগপূর্ণ। হাসছে। তোমাদেব আগে থাকতেই আবহাওযার নোটিস দিয়ে রাখলাম।

সুবর্ণার মনে হল, সকালে বেরুবার আগে দাদার মেজাজ তিরিক্ষি দেখেছিল বটে। সেটা নতুন কিছু নয় বলেই তেমন কৌতূহল ছিল না। এখন শোনার আগ্রহ।

কিন্তু তার আগেই ট্রে হাতে বউদি ঘরে ঢুকল। ডিশে ডিশে গরম হালুয়া আর একটা প্লেটে, পাঁজা করা হাতে-গড়া রুটি। তারও মুখখান ব বিরক্তিশূন্য নয়। সর্বক্ষণের মাঝবয়সী ঝি'টা চা তৈবি করছে। আর একটা ঠিকে ঝি আছে, তাকে দিয়ে এ-সব কাজ হয় না। অতএব জুড়োবার আগে খাবারটা নিজেই নিয়ে এসেছে। বেরুবার আগে সুবর্ণা আর তার দাদা একটু ভারী খেয়ে যায়। সুবর্ণা ঠিক একটায় আসে, খেয়ে-দেয়ে বিশ্রাম করে আবার আড়াইটে-তিনটে নাগাদ ফেরে। তার দাদার খেতে আসার কোন বাঁধা-ধরা টাইম নেই। সে রকম ব্যস্ত থাকলে হয়তো এলোই না খেতে। নিজের হাতে খাবার বয়ে আনার ব্যাপারে বউদির আলস্য নেই, মানও খোয়া যায় না। কিন্তু ও-মেয়ে সংসারের কুটোটি নাড়ার জন্য এগিয়ে আসবে না এটাই বিরক্তির কারণ। ঘরে যতক্ষণ থাকবে নাটক-নভেল নিয়ে গড়াবে।

ঠক্ করে ট্রে-টা সামনের টেবিলে নামিযে রেখে বউদি ওকেই বলল, রান্নাঘর থেকে এগুলো এনে তারপর আড্ডায় বসলে হত না?

বাইরের এই লোকের সামনে বউদির সঙ্কোচ নেই। বাড়ির মধ্যে জগা পাঠক বউদিরই সব থেকে বেশি স্নেহভাজন। কারণ বহু ব্যাপারে এই লোকের জোরটাই

খাঁটি জোর ভাবে সে। বউদির বিরক্তি বা গজগজানি সুবর্ণা গায়ে মাখে না। অহরহ দেখছে।

টুক করে ওধার থেকে জবাবটা দিল সমু। বলল, তোমারই একটু নড়াচড়া বাড়ানো দরকার, মুটিয়ে যাচ্ছ—

বড় বউদির নাম গায়ত্রী। এই তেত্রিশেও পেটানো স্বাস্থ্য। কিন্তু ভিতরে ভিতরে ইদানীং সত্যি যে একটু মোটার দিকে ঘেঁষছে সে কেবল নিজেই অনুভব করত, আর কারো চোখে পড়েছে ভাবেনি। অতএব রাগ স্বাভাবিক।

—বড় বেশি ফাজিল হয়ে উঠছিস দিনকে দিন, কেমন?

—সত্যি কথা বললেই তোমাদের রাগ। সমুর ঠোঁটে দুষ্টু দুষ্টু হাসি।—আর একটা ভাল খবর দিচ্ছি তোমাকে, এই ক'টি দিনের মধ্যে দাদা তোমাদেব নতুন বাডিব এলাকার ছেলেদের করকরে তিনশোটি টাকা দান করে ফেলেছে—

তিনশো টাকা দানের নামে বউদির মুখে প্রত্যাশিত বিস্ময়েরই আঁচড পড়তে দেখা গেল। সমুর চোখে চোখ রেখে ব্যাপারটা বুঝতে চেষ্টা করল প্রথম। তাবপর জগার দিকে ফিরল। হাসি চেপে সুবর্ণা হালুয়ার ডিশ এগিয়ে দিচ্ছে।

—তিনশো টাকা দান করেছে মানে?

জগা পাঠক জবাব দিল, ছেলেগুলো জ্বালাচ্ছিল বোধহয়, দিয়ে দিল...

—তুমি থাকতে দিয়ে দিল। একেবারে তিনশো টাকা?

বিশ্বাস হয় না যেন।

হালুয়া সদ্গতির ফাঁকে হাসছে জগা পাঠকও।—না দিলেও হত, দিয়ে দিলে আমি কি বলব বলুন।

ঝি এসে চায়ের পেয়ালা রেখে গেল। গায়ত্রীর আরো শোনার ইচ্ছে। এমন অবুঝপনা তার স্বামীটি করতে পারে এখনো বিশ্বাস হচ্ছে না। তিনশো টাকা খসাব ধাক্কা তার কাছে ছোটখাটো কিছু নয়।

কিন্তু কিছু শোনার আগে বাইরে অপ্রত্যাশিত চেনা পায়েব শব্দ। জুতোর অমন ঠক-ঠক শব্দ তুলে বাড়ির কর্তা ছাড়া আর কেউ ঢোকে না।

সকলেই ঘুরে তাকাল। দরজার কাছে এক মুহূর্ত দাঁড়িয়ে শংকর চাটুজ্জো স্ত্রীর মুখের ওপরেই রুষ্ট ঝাপটা বসালো একটা।—বেরুবার আগে দোকানেব চাবিটাও পকেটে দিয়ে রাখতে পারোনি?

বলতে বলতে জুতোর ঠক ঠক শব্দ তুলে নিজের ঘরের দিকে চলে গেল আর পরক্ষণেই ফিরে এল। এ ঘরেই এল। আর সঙ্গে সঙ্গে সমু বুঝে নিল এবারের বর্ষণের লক্ষ্য সে। তাই।

—তুই রোজ বাড়ি দেখতে যাস না ইয়ার্কি করতে যাস?

দুই চোখে নীরব নিরীহ প্রশ্ন সমুর। অর্থাৎ আমি আবার কি করলাম?

ফলে দাদার রাগ আরো চড়ল।—তোর ওই হাঁ করে চেয়ে থাকার রোগ আমি ভাল রকম সারাব একদিন—বুঝলি? ও-পাড়ার শয়তান ছেলেরা আমার ইঁট-কাঠ তছনছ করছে সে-খবর আমাকে কণ্ট্রাক্টরের মুখ থেকে শুনতে হবে?

ওদিক, থেকে বউদির সবুর সইল না, আর, তার ফলেই সমুর অব্যাহতি।

ফস করে জিজ্ঞাসা করে বসল, তুমি নাকি ওদের তিনশো টাকা দান করেছ?

শংকর চাটুজ্যে থমকে স্ত্রীর দিকে ফিরল। তার পরেই দাঁত কড়মড় করে উঠল—হ্যাঁ দিয়েছি তো, তোমার ভিতরটা ছুবলে যাচ্ছে?

—দেওয়ার দরকার হল কেন? জগু তো বলছিল না দিলেও হত।

সমবয়সী হলেও নিজের দেওর শম্ভু আর জগুকে বরাবর নাম ধরেই ডাকে গায়ত্রী।

—তাহলে আর কি, রাগ ডবল চড়ল, ওই জগুর গলা জড়িয়ে ধরে যন্ত্রণা দূর করোগে যাও—তোমার পাওয়ার হিসেবের সঙ্গে আমার দেওয়ার হিসেব কোনদিন মিলবে না—বুঝলে?

ঘরের বাইরে পা বাড়াল। এই গোছের বচন শুনতেও অভ্যস্ত নয় কেউ। হঠাৎ আত্মস্থ যেন বড়বউদি।—ওকি, সকালেও খেয়ে যাওনি, খেয়ে গেলে না?

—থাক! অসহিষ্ণু ব্যঙ্গ ঝরল গলা দিয়ে।—তিনশো টাকার শোক জুড়োক, তারপর খাবার কথা মনে কোর।

চলে গেল। দুপদাপ পা ফেলে বড়বউদিরও প্রস্থান।

সমুর মতে সকালের শুরুটা ভালই আজ। চোখের খোরাক পাচ্ছে। ভাবার অবকাশ পেলে মনের খোরাকও জুটত। কথাবার্তার ফাঁকে সকলের অগোচরে জগুদার হাসি-মাখা চোরা চাউনি বার কযেক ছোড়দির শরীবটার আনাচে কানাচে ঘুরে আসতে দেখেছে। ওর চোখেই কেবল এড়ায় না কিছু।

বউদিও চলে যেতে জগুদা বড একটা নিশ্বাস ছাডল। হালকা মন্তব্য, ভালই হয়ে গেল একপ্রস্থ—

ছোড়দির চোখে-মুখে সুচারু বিরক্তি।—আর বলো কেন, লেগেই আছে।

টেবিলের ওপর থেকে সমু আধ-পড়া বইটা টেনে নিল। একটা কিছুতে মনোনিবেশ করতে পারলে সুবিধে। ছোড়দির দিকে চোখ রেখে জগুদা এবার ওর উদ্দেশেই টিপ্পনী কাটল, সমু আজকাল অনেক কিছু পরে আর অনেক মজার মজার কথা বলে—

—হ্যাঁ, পড়াশোনায় জলাঞ্জলি দিয়ে এখন ওইসব ছাইপাঁশ গেলা হচ্ছে, দাদা কোন্ দিন একটা বই নিয়ে উনুনে গুঁজবে তখন শিক্ষা হবে। ছোডদির তিক্ত জবাব।

—না, জগুদার গলায় প্রশ্রযের সুব, একটু আগেই বেশ মজার কথা বলছিল। সমুর দিকে ফিরল, হাসিমাখা চাউনি, বিদেশের মত এ-দেশেও কারা যেন গজাচ্ছে বলছিলি তখন—দেশের সমস্ত আইন-কানুনের ওপর টেক্কা দিয়ে চলে—যেমন অঢেল টাকা তেমনি শক্তি তাদের?

শোনা জিনিসটাই আবার শোনার ইচ্ছে জগুদার, অর্থাৎ ছোড়দিকে শোনানোর ইচ্ছে। সমু জবাব দিল, মাফিয়া—

—হ্যাঁ, সুন্দর নামটা কিন্তু, আচ্ছা খুশিমত অত টাকা কি করে রোজগার করে ওরা? ওসব দেশে তো এখানকার মত ভেজালের ব্যবসা নেই শুনি।

সমু একটু অনুপ্রাস যুক্ত করে জবাবটা দিল, তা না থাকলেও তোমাদের মত ব্ল্যাকমার্কেট আর পারমিট বাগানোর ব্যাপারটা অনেক বড় স্কেলে আছে। তবে

এও সাইড বিজনেস। মাফিয়াদের আসল ব্যবসা মদ আর নেশার ওষুধ আমদানি-রপ্তানি, আর বড় বড় নাইট ক্লাব ফেঁদে মেয়ে যোগানদারী।

সুবর্ণার মুখ লাল একটু। জগুদা না থাকলে ওই শেষের কথাটা বলার জন্য মাথায় একটা গাঁট্টা বসাত।

কিন্তু জগুদার সকৌতুক জ্ঞানের স্পৃহা বাড়ছেই।—কিন্তু মাফিয়াদের কাজটা কি?

—ক্ষমতা বাড়ানো, অনুগতদের রক্ষা করা, তাদের শত্রু নিপাত করা, আর কে কত বড় মাফিয়া সর্দার সেটা জাহির করার জন্য ফাঁক পেলেই অন্য মাফিয়াকে খতম করা।

জগুদা হাসছে। ছোড়দির দিকে ফিরল।—শুনলে কথা?

তার অন্তরতুষ্টি সহজ অনুমান-সাপেক্ষ। নিজেকে সে ওই গোছেরই অপ্রতিহত শক্তির আধার ভাবে। আর আশা করে, আলোচনার ইঙ্গিত থেকে সুবর্ণার মনেও সেই সম্ভ্রমবোধই জাগবে।

কিন্তু এ আলোচনা সুবর্ণার একটুও ভাল লাগছিল না। ঘড়ি দেখল। সময় হয়ে এসেছে।

পরমুহূর্তে একটা কচি ছেলের গলা-ফাটানো আর্তনাদে সচকিত হয়ে তিনজনেই দরজার দিকে তাকাল। সমুর হাতের বই টেবিলে ফিরে গেছে। আট বছরের বাচ্চু তীরের মত এ-ঘরে ছুটে এসে কাকুর কোলে ঝাঁপিয়ে পড়ল। যন্ত্রণার এক হাত দিয়ে আর এক হাত চেপে ধরেছে আর যন্ত্রণায় টাকরা ধরে আছে।

পিছনে তার মা অর্থাৎ বউদি বেলুন-চাকা হাতে আরো ঘা-কতক বসাবার জন্য তাড়া করে এল। যাকে বলে চণ্ডীমূর্তি। আর এক পাজী তাকে বুকে আগলেছে দেখে আরো রাগ হল।—তোকে খুনই করে ফেলব আজ, কতদিন বলেছি ও ঘরের জিনিস ছুঁবি না। বেলুন-চাকার আঘাতটা এবারে ছেলেটার কোমরের নীচের দিকে নেমে আসছে। কিন্তু তার আগে সমু হাতটা ধরে ফেলল আর সঙ্গে সঙ্গে ঠেলা মেরে উঠে দাঁড়াল। বড়বউদি গর্জে উঠল, ছাড় বলছি, নইলে তোকেই শেষ করব আমি!

এক হাতে সম্ভব হল না, সমু দু হাতে সামাল দিয়ে বেলুন-চাকাটা কেড়ে নিয়ে উঠোনে ছুঁড়ে ফেলে দিল। কাড়াকাড়ির ফলে বউদির কাঁধের কাপড় খসেছে, ওর বুকের সঙ্গে নিজের বুকের ক'বার ধাক্কাও লেগেছে।

অত উগ্র রাগের মুখেও হঠাৎই থমকাতে হল তাকে। সমুর হাতের মুঠো যেন আপনা থেকেই শিথিল হয়ে গেছে। চোখ দুটো শুধু ব্লাউজ-আঁটা বুকের ওপর। আচমকা ধাক্কা খাবার মতই ওই নির্বাক চাউনি।

এক ঝটকায় ওকে ঠেলে দিয়ে মেঝেয় লুটানো শাড়ির আঁচলটা গলায় বুকে জড়িয়ে অগ্নিদৃষ্টিতে সমুর দিকে তাকাল।

সমু তেমনি চেয়ে আছে। শূন্যদৃষ্টি।

চকিত ব্যাপারটা পিছন থেকে সুবর্ণা বা জগা পাঠকের সঠিক বোধগম্য হল না। কাড়াকাড়ির ফলে শাড়ির আঁচল খসে বড়বউদিকে একটু বে-সামাল হতে দেখেছে, এই যা।

আর এক পশলা চোখের আগুন ছড়িয়ে বউদি হন হন করে ঘর থেকে বেরিয়ে উঠোনের বেলুন-চাকাটা তুলে নিয়ে ও-দিকে চলে গেল।

নিজের চোখ দুটোকে যেন বিশ্বাস করে উঠতে পারছে না গায়ত্রী। ওর ন'-দশ বছর বয়সে এ সংসারে এসেছে। ও-বয়সের একটা মা-বাপ-মরা ছেলের জন্য যতটুকু করা দরকার, ইচ্ছেয় হোক অনিচ্ছায় হোক করেছে। রেগে গেলে বছর তিন-চার আগে পর্যন্ত বসিয়েও দিয়েছে দু'চার ঘা। এখনো হম্বি-তম্বি-গর্জন ওর ওপরেই সব থেকে বেশি চলে। সেই ছেলে তলায় তলায় কোন পর্যায়ের শয়তান হয়ে উঠেছে ভেবে পায় না। এখন মনে পড়ছে প্রায়ই আজকাল চুপচাপ ও-রকম মুখের দিকে চেয়ে থাকে বটে। ও যেন তখন ঠিক নিজের মধ্যে থাকে না। ছোঁড়াটা বদলে যাচ্ছে কি-বকম এই শুধু মনে হয়েছে।...বাইশ বছরের একটা ছেলের এই তেত্রিশ বছরের দেহটাই যে লক্ষ্য এ-চিন্তা মনের কোণেও উঁকিঝুঁকি দেয় নি। বাচ্চুকে মারধোর করলে ও-ছেলে বরাবরই ওরকম আগলাতে আসে। মেজাজ আজ এমনিতেই উষ্ণ ছিল গায়ত্রীর, তার ওপরে দরজা খোলা পেয়ে ছেলে ওই খুপরি ঘর থেকে দুটো রূপোর তোড়া বার করে পায়ে পরার চেষ্টায় আছে দেখে মাথা সত্যিই গরম হয়ে গেছল। হাতের ওপর বেলুন-চাকার ঘা বেশ জোরেই পড়েছিল। আরো দুই-এক ঘা বসিয়ে ওকে ভালোরকম শিক্ষা দেবার জন্যই ও-ভাবে তাড়া করেছিল তাও ঠিক। সমুর তিরিক্ষি মেজাজে হাত থেকে জোর করে বেলুন-চাকা কেড়ে নিয়ে ফেলে দেওয়াটাও অস্বাভাবিক কিছু মনে হয়নি। কিন্তু তার পরের মুহূর্তের ব্যাপারটাই অবিশ্বাস্য গায়ত্রীর কাছে।...কাঁধ থেকে শাড়ির আঁচলটা খসে পড়তে বুক-ঘেঁষা একটা পুরুষের সজাগ দৃষ্টি দেখেছে যেন। মুহূর্তের সেই বিভ্রম আর তন্ময়তাও চক্ষু এড়ায়নি গায়ত্রীর।

দু'বছর আগে পর্যন্ত ওর ওপরের ভাই সুনন্দ অর্থাৎ সানুটার জন্য ভিতরে ভিতরে একটা চাপা ভয় ছিল তার। কিন্তু এ ছেলেটার জন্য কোন উদ্বেগ ছিল না কোনদিন। ওর অস্তিত্বটাই প্রায় অগোচর ছিল সকলের। আজ হঠাৎই যেন একটা নাড়াচাড়া খেল গায়ত্রী। এ ছেলের মতিগতি আবার কোন দিকে গড়াচ্ছে কে জানে। রাগ যত না হচ্ছে তার থেকে অবাকই লাগছে বেশি।

ছোড়দি দোকানে চলে গেছে। মিনিট তিন-চারের মধ্যে জগুদাও উঠেছে। তার মোটর-বাইকের ভট্ ভট্ শব্দও কানে এসেছে। ছোড়দিকে আবার রাস্তায়ই ধরবে জানা কথা। মোটর-বাইক থেকে নেমে প্রায় দোকান পর্যন্ত সঙ্গ নেবে। একেবারে দোকান পর্যন্ত যাবে না, কারণ সেখানে দাদা আছে। দোকানে পৌঁছবার আগেই আবার মোটর-বাইকের শব্দে রাস্তা কাঁপিয়ে চলে যাবে। চাইলে আরো খানিকটা ভাবতে পারে সমু। ছোড়দির দিকটা ভাবতে পারে। জগুদাকে ছোড়দি ভিতরে ভিতরে খুব একটা পছন্দও করে না, বিশ্বাসও করে না। এক-ধরনের বিতৃষ্ণাও আছে হয়তো। জগুদার যা চরিত্র, থাকাই স্বাভাবিক। কিন্তু ওই অপছন্দ অবিশ্বাস আর বিতৃষ্ণাটুকুই শেষ কথা কিনা সমুর সেই সংশয়। চেষ্টা করলে ও অনেক দূরের চিত্র, দূরের সম্ভাবনা দেখতে পায়। এ এক অদ্ভুত অনুভূতিপ্রবণ মন তার।

কিন্তু এখন আর ওদের কথা ভাবতে ভাল লাগছে না। বাচ্চুর দিকে ফিরল। এমন একটা তাজ্জব ব্যাপার ঘটে যেতে হাতের ব্যথা ভুলে ছেলেটা এখনো হাঁ হয়ে আছে। কাকুর এত প্রতাপ ছেলেটা কল্পনা করতে পারে না, খুন করতে এসে মা যেন উল্টে পালিয়েই গেল ঘর ছেড়ে।

সমু ওর হাতটা উল্টে দেখল। বাঁ-হাতের কব্জির ওপর কালসিটে পড়ে গেছে। হাত ধরে বাইরে নিয়ে এল। জলের ধারা দিল। তারপর হাত ধরেই রান্নাঘরের দরজার সামনে এসে দাঁড়াল।

বউদি রান্নাঘরে দাঁড়িয়ে। উনুন থেকে কড়াই নামানো। রাঁধুনী রাখার সঙ্গতি অনায়াসেই আছে এখন। কিন্তু গতর খাটাতে আপত্তি নেই বউদির। একটা রাঁধুনী রাখা মানেই কতগুলো টাকার অপচয়, তাকে খেতে-পরতে দেওয়ার দায়। সেই কারণেই রাঁধুনী নেই। সমু সাত-সকালে বাজার সেরে আসে আর বউদি ধীরে-সুস্থে রান্না করে।

বাচ্চুর ধরা হাতটা উল্টে কালসিটে দেখাল সমু। বলল, একটা কচি ছেলেকে এ-ভাবে মার কেন? ও তো তোমার মত সুদের হিসেব কষতে শেখেনি এখনো—

কথা কানে ঢুকল কি ঢুকল না, গায়ত্রীর শাণিত দুই চোখ ওর মুখে বিঁধে আছে।

বাচ্চুর হাত ছেড়ে দিয়ে পায়ে পায়ে সামনের দিকে এগিয়ে চলল সমু। বউদির দিকে চেয়ে হাসিই পাচ্ছিল। ওই মূর্তি কেন, বুঝতে অসুবিধে হচ্ছে না। বউদির কাছে আজ হাতে-নাতে ধরা পড়েছে সমু সেটা নিজেই জানে। এই ধরা পড়ার মধ্যে কতটা ফাঁক, বউদির সেটা আঁচ করতে পারাব কথা নয়।

দাদার ঘরের ওধারে আরো একটা খুপরি ঘর। খুবই ছোট। ভিতরে ভিতরে বউদি আবার কালীভক্ত একটু। দেয়ালে ঠেকানো জলচৌকির ওপর বেশ বড় একটা কালীর পট বসানো। কালীর পূর্ণাঙ্গ বাঁধানো মূর্তি। দিনের বেলা তার সামনে কিছু ফল-টল আর রাতে জল-বাতাসা পড়ে। বউদির পুজোর কোন বাঁধা-ধরা সময় নেই। ফাঁক মত দু'দশ মিনিটে পুজো সারে। কোন বিশেষ উপলক্ষ্য উপস্থিত হলে একটু হয়তো বা বেশি সময় দেয়। কালীর এই পট বাবার ছিল। বাবার সেই পূজারত মূর্তি সমুর এখনো স্পষ্ট মনে আছে। তখন বাবার সঙ্গে হামেশাই সে-ও এই ঘরে বসে থাকত। বাবার কথাও মনে আছে।—এই হল আসল মা। তোর আমার সক্কলের মা। মাকে খুব করে ডাকবি, বুঝলি?

সে-ভাবে ডাকার মতি সমুর কোনদিনও হয়নি। বাবা মরে যাবার পরে ও-ঘরে ঢুকতই না বড় একটা। বছর দেড়েক বাদে বউদি এসে ও-মূর্তি বিদেয় না করে উল্টে জল-বাতাসা ফুল-টুল দিচ্ছে এটুকুই লক্ষ্য করেছে। এটা দাদার নির্দেশ ভাবে না, কারণ দাদাকে কোনদিন ভুলেও এ-ঘর মাড়াতে দেখেনি।

বছর দুই আগে ছোড়দা অর্থাৎ সুনন্দ মারা যাবার পরে ভিতরে ভিতরে বড় রকমের ওলট-পালট হয়ে গেছে ওর। একটা অপরিসীম যন্ত্রণায় আর শূন্যতার চাপে প্রাণ ওষ্ঠাগত হয়ে উঠত। আপনা থেকেই তখন আবার এ-ঘরে যাতায়াত শুরু হয়েছিল। কোনরকম ধর্মভাব বা সমর্পণের টানে নয়। নিজের মনে ক'খানা ঘরের সর্বত্র ঘুর ঘুর করত। এ ঘরেও আসত। চুপচাপ দাঁড়িয়ে দেখত। ছবির মূর্তির

চোখে চোখ রেখে চেয়ে থাকত।

বাবার কথা মনে পড়ত।—এই আসল মা, বুঝলি?

মা কে, মা কেমন, সমু জানে না। শুনেছে ওর ছ'মাস বয়সে মা চোখ বুজেছে। তারপর নয় সাড়ে নয় বছর বয়সে বড়বউদি এ বাড়ি এসেছে। সে তখন একুশ বছরের মেয়ে। কেউ যদি তখন ওকে বলত, এ-ই মা—সমুর পক্ষে সেটা ভাবা সহজ হত। কত সময় বড়বউদি ওকে নিজের হাতে খাইয়ে দিয়েছে, জামাকাপড় পরিয়ে দিয়েছে, মাথার চুল আঁচড়ে দিয়েছে—আবার তেমন মেজাজ বিগড়োলে নির্দয় শাসনও করেছে। কিন্তু মারুক ধরুক যা-ই করুক, ভিতরটা ওর বড়বউদির সঙ্গে লেপটে থাকতে চাইত। তখনো তার ওপর দাদার দখল-দারির তাৎপর্য বুঝত না। রাতে বা কোন-কোন দুপুরে ওকে ঘর থেকে বার করে দিয়ে ঘরের দরজা বন্ধ করলে ভিতরে ভিতরে দাদার ওপর রেগে আগুন হত ও। দাদার ওপর এই গোছের একটা চাপা রাগ অনেক দিন পর্যন্ত ছিল।

...দু'বছর আগে ওই কালীর মূর্তির দিকে চেয়ে থাকতে থাকতে এক-একদিন একটা মজার অনুভূতির তরঙ্গ বয়ে যেত ভিতরে ভিতরে।...বাবা বলত এ-ই মা। মা জাগ্রত। কিন্তু এমন এক বীভৎস মূর্তি মা হবে কি করে? মা মানে তো এক রমণী। রক্তমাংসের রমণী। এই মূর্তি থেকে কি তাকে কল্পনা করা যায়? চেয়ে থাকে—চেয়েই থাকে। কল্পনা করতে চেষ্টা করে।

...তীব্র-রূপা তনুশ্যামা পয়োধরা।

আশ্চর্য, বাবার মুখে সেই বারো বছর আগে শোনা স্তব-পাঠের একটা অসমাপ্ত পংক্তিও হঠাৎ মনে পড়ে গেছল তার। খুঁটিয়ে দেখেছে। মায়ের চোখ থেকে ওর দৃষ্টিটা তার স্ফীত বক্ষের দিকে নেমে এসেছে। তাও খুঁটিয়ে দেখেছে। তারপর আবার মূর্তির চোখে চোখ রেখেছে।

আসলে ওই ছবির মূর্তি জাগ্রত-টাগ্রত কিছু নয়। নিজের কল্পনায় জাগ্রত মনে হয়। নিজের সন্নিবদ্ধ চোখের আলোয় ওই কালো চোখে আলোর আভাস ফুটেছে মনে হয়। কিন্তু এই কল্পনার কসরতটাই এক-একসময় মজাদার ঠেকেছে তার। নির্নিমেষে খানিক চেয়ে থাকার পর চোখ বুজে কল্পনা বাড়িয়ে চলেছে। তারপর হঠাৎ মনে হয়েছে ওই পটের মূর্তি থেকে এক রমণীমূর্তি ওর সামনে এসে দাঁড়িয়েছে যেন। সত্যিকারের একটা রোমাঞ্চ অনুভব করেছে ও, তবু চোখ খোলেনি। মনে হয়েছে কবে কোন্ যুগে যেন ওই রমণীমূর্তির সঙ্গে যুক্ত ছিল সে, অবিচ্ছেদ্য ছিল। তারপর সেই কবে কোন্ যুগে হঠাৎই বিচ্ছিন্ন হয়ে গেছে একদিন। সেই থেকে একটা নীরব হাহাকার আর ভয়ঙ্কর নিঃসঙ্গতার মধ্যে ডুবে আছে ও।

রক্তমাংসের সেই মা তার সামনে দাঁড়িয়ে।

দেহ নিশ্চল ওর। সমুকেই দেখছে।

দেখেছে, সমু সেই মায়ের দু'পায়ে মুখ গুঁজে অঝোরে কাঁদছে, পায়ে চুমু খাচ্ছে, আর পা দুটো জড়িয়ে জড়িয়ে ধরছে।...সেই মা বসল। হাসি-হাসি চেনা মুখ। দু'হাতে সমুকে কোলে টেনে নিল। শিশুর মত কোলে শুইয়ে দিল। তারপর ঈষৎ ঝুঁকে পরিপুষ্ট স্তনভার সমুর মুখে গুঁজে দিল।

কত দিন কত কাল কত যুগ ওই সমু উপবাসী ছিল? তৃষ্ণার্ত ছিল?

...আকণ্ঠ অমৃত পান করে চলেছে। ভরে উঠছে। সম্পূর্ণ হয়ে উঠছে। কত কালের একটা জমাটবাঁধা কঠিন বাষ্প যেন হালকা হয়ে তরল হয়ে খসে খসে পড়ছে। নিশ্চিন্ত আশ্রয়ে চোখে শান্তির ঘুম নেমে আসছে।

তার পরেই বিষম চমক। স্বপ্নে যেমন এলোমেলো অসংলগ্ন দৃশ্য আসে, যায়--তেমনি তার সামনে দাঁড়িয়ে মা নয়, কোন জ্যোতির্ময়ী মূর্তিও নয়—বড়বউদি। সামনে দিয়ে বড়বউদি চলে যাচ্ছে।

ধড়ফড় করে চোখ তাকিয়েছে সমু। শূন্য খুপরিতে ও একলা।

এ-রকম অভিজ্ঞতা আরো একাধিকবার হয়েছে গত দু'বছরের মধ্যে। ওই ছবির মূর্তির দিকে চেয়ে থাকতে থাকতে এক কল্পনার রমণীকে টেনে বার করতে পেরেছে। ও নিজে নয় যেন, ও তো নিশ্চল দাঁড়িয়ে। ওরই ভিতরের ক্ষুধার্ত তৃষ্ণার্ত একজনের তাগিদে সেই রমণীকে সামনে আসতে হয়েছে। তারপর সেই অননুভূত স্পর্শ, অমৃত পান, মহাশান্তির আশ্রয়।

কিন্তু প্রতিবারই সেই এক আশ্চর্য চমক। সব শেষে বড়বউদির মুখ। সে সামনে আসছে নয়তো সামনে দিয়ে চলে যাচ্ছে।

অদ্ভুত কোন রোগে ধরল কিনা নিজেই ভেবেছে। ঈডিপাস কমপ্লেক্স গোছের হয়তো বা উদ্ভট কোন উপসর্গ এসে জুটেছে। পাঁচ ছ'মাস বয়েস পর্যন্ত বাচ্চুকে বুকের দুধ খাইয়েছে বউদি, সমুর বয়েস তখন তেরো-চৌদ্দ। কত সময় ওকে হাঁ করে দাঁড়িয়ে থাকতে দেখে বউদি ধমকে তাড়িয়েছে। মনের তলায় সেই ছাপও পড়ে থাকতে পারে। কিন্তু এই বিচিত্র অনুভূতির পর অনেক সময়েই অন্যমনস্কের মত বউদির দিকে চেয়ে থাকে সে। দেখে। কি-যে দেখে নিজেও ঠিক জানে না।

...কিন্তু আজ এই মোহটাই ভেঙে গেছে ওর। বাচ্চুকে নিযে ঝকাঝকির ফলে গায়ে যেন নরম একটা তপ্ত স্পর্শের ছ্যাঁকা লেগে গেছে তার। হাতের মুঠো শিথিল, দেহ অবশ। আঁচল-খসা ওই বুকের ওপরেই প্রথমে দু'চোখ আটকেছে। সঙ্গে সঙ্গে কল্পনার সেই দৃশ্যটা সামনে এগিয়ে এসেছে। কিন্তু কল্পনার সেই ঘুম-নামা শান্তি আর তৃষ্ণা উপশমের অনুভূতির লেশমাত্র নেই। তার বদলে একটা স্থূল উষ্ণ তাপ যেন ঢুকছে চোখের ভিতর দিয়ে, কানের ভিতর দিয়ে।

দোরগোড়ায় কেউ এসে দাঁড়িয়েছে মনে হতে ঘাড় ফিরিয়ে তাকাল।...বউদি। তীক্ষ্ণদৃষ্টিতে ওর দিকে চেয়ে আছে, ওকেই দেখছে। ঘর থেকে আবার বেলুন-চাকা নিয়ে এসে ওর আষ্টেপৃষ্ঠে ঘাকতক বসাবে কিনা সেটা যেন এই দেখার ফলের ওপর নির্ভর করছে।

হাসিই পেয়ে গেল সমুর। বলল, বেজায় ঘাবড়েছ দেখছি। আঙুল তুলে কালীর ছবিটা দেখাল, বাবা বলত এই মা জাগ্রত।...কিন্তু জাগাতে চেষ্টা করলে সব-শেষে তোমার মুখখানাই এগিয়ে আসত—আজ তার বদলে কি-রকম একটা গণ্ডগোল হয়ে গেল। তোমার ঘাবড়াবার কিছু নেই, দাদা সকালে না-খেয়ে গেছে, ভাল করে রান্না করো গে যাও।

গায়ত্রী থতমত খেল প্রথম। এই ছেলেটাকেই সে ছোটবেলা থেকে দেখে

এসেছে কিনা ভেবে পেল না। কথাগুলো মাথার মধ্যে নড়াচড়া শুরু করতেই ভিতরটা ধড়ফড় করে উঠল।

খুপরির চৌকাঠ ছেড়ে দ্রুত প্রস্থান করল সে।

৩

বোসপাড়ায় পা দিয়ে সেখান থেকে বাড়িটা যেখানে উঠছে সেই পর্যন্ত হেঁটে যাওয়ার মধ্যেই গায়ে যেন একটু নতুন বাতাস লাগল সমুর। পাড়ার ছেলেরা এদিক-ওদিকে ছাড়া-ছাড়া ভাবে দাঁড়িয়ে জটলা করছে। বেলা এখন বারোটার কাছাকাছি। কড়া রোদে দাঁড়িয়ে এখন পর্যন্ত ওদেব আলোচনার বিষয়বস্তু কি সেটা একনজর চোখ বুলিয়েই সমু আঁচ করে নিল।...ওদের আলোচনা বন্ধ হয়েছে। জোড়া-জোড়া চোখ ওর দিকেই ছুটেছে। বোজ এ-সময় এতগুলো ছেলেকে রাস্তায় দেখা যায় না। আসতে-যেতে যে দু'পাঁচজনকে দেখা যায় তাদেরও কটাক্ষ সদয মনে হয়নি কখনো। উল্টে যে কোন ছুতোয ওর ওপর হামলা করার সম্ভাবনার কথাই ভাবত।

ওদের বিরাগের হেতু বিণা। এদের সম্পর্কে রিণার মনোভাব কি তা নিয়ে ওবা মাথাই ঘামায় না। ওই মেয়ের দৃষ্টি আকর্ষণের ব্যাপারে তারা যে যার শক্তি আর সামর্থ্য অনুযায়ী মনে মনে একটা লাইন বেঁধেছে। তুমি বাপু আসছ এ পাড়ায়, লাইনের একেবারে শেষে দাঁড়াও তাতে খুব আপত্তি নেই। তার বদলে লাইন তুচ্ছ কবে সক্কলকে উপেক্ষা করে হুডমুড় করে একেবারে গোড়ায গিয়ে দাঁড়াবে—এ কেমন কথা! রিণা অবশ্য ওকে আশ্বাস দিয়েছে, ন্যাডাদাকে বলা আছে, তাকে ওরা মান্যিগণ্যি করে, চট করে তোমাকে কিছু বলবে না।

বলা যা-ই থাক, ওদেব হাব-ভাব নরম হওয়ার কথা নয়। নরম দেখেওনি শীগগির।

কিন্তু আজ যেন সত্যিকাবেব নবম মুখ দেখছে সকলের! সমুর অনুমান, ওদের মনের তলায় একটা অনাগত আশঙ্কাও থিতিয়ে আছে। হাসিই পাচ্ছে। কিন্তু হাসলে সব মাটি। পাড়ায় পাড়ায় বুক-কাঁপানো হঠাৎ ত্রাসের তাণ্ডব ইদানীং কমে এলেও ভুলে যাবার মত পুরনো হয়নি। ছোরা লাঠি-সোঁটা অ্যাসিড বোমা নিয়ে অতর্কিতে আক্রমণের প্রহসন এখনো একেবাবে বাতিল হয়ে যায় নি। দু'চারটে লাশ এখনো মাঝে-মাঝে পড়ে কোথাও না কোথাও। এর একটা পাল্টা প্রস্তুতি সম্ভব। কিন্তু জগা পাঠক আসবে নামলে আর কোন প্রস্তুতির প্রশ্ন ওঠে? সে যদি শুধু একটা হান্টার হাতে দলবল নিয়ে এখানে এসে দাঁড়ায় তো তার হুকুমে ন্যাড়াদা থেকে শুরু করে চাঁদা যারা আদায় করেছে সকলে সুড়সুড় করে লাইন বেঁধে দাঁড়াবে, আর চাবকে একে একে সবাইকে মাটিতে শুইয়ে দিলেও কার কি বলার আছে?...মোটর-বাইকে বসে জগা পাঠক হাসছিল। ওদের অনেকে শুনেছে জগা পাঠকের হাসিটাই নাকি সব থেকে মারাত্মক। ওদের মনের এত কথা সমু চাটুজ্যে জানে না, কিন্তু ভিতরের অস্বাচ্ছন্দ্য ঠিকই অনুভব করেছে।

নতুন বাড়ির আঙিনায় এসে দাঁড়াল। কণ্ট্রাক্টর আর তার দু'জন লোক সব

দিকে কড়া নজর রেখেছে। মিস্ত্রীরা কাজ করছে। বেলা একটা পর্যন্ত কাজ চলবে। তারপর টিফিন-টাইম। এক ঘণ্টার বিরতি। দুটো থেকে আবার পাঁচটা পর্যন্ত কাজ। মিস্ত্রী বা কুলিরা কাজে ফাঁকি দেয় কিনা সেদিকে কড়া চোখ রাখার কথা সমুর। মিস্ত্রী চালানোর দায় কণ্ট্রাক্টরের। চুক্তির কাজ, সময়ে সেটা না হলে তার লোকসান, দাদার কিছু নয়। কিন্তু দাদার মাথায় একটা প্ল্যান ঘুরছে। অমুক মাসের অমুক দিনে পুরনো বাড়ি ছেড়ে এই নতুন বাড়িতে এসে উঠতেই হবে তাকে। হেরফের হলে কণ্ট্রাক্টর ভদ্রলোক আস্ত থাকবে কিনা সন্দেহ। তাই মিস্ত্রীদের কাজ তদারকের ব্যাপারে সমুর খুব একটা মাথাব্যথা নেই।

ভিতরে ঢুকে ভিতের মাঝামাঝি জায়গায় এসে দাঁড়াল। এখান থেকে ওদিকের রাস্তার ছেলেগুলোকে দেখা যায় না। চারদিকে বড় বড় দেয়াল আর থাম উঠছে। সামনের ওই ছোট দোতলা বাড়িটাকে স্পষ্ট দেখা যায়। বাড়িটার জন্য কষ্ট হয় সমুর। রিণার দিদিরা রোজগার মন্দ করে না মনে হয়। কিন্তু রিণা বলে এ-বাড়ি এ-রকমই থাকবে, কোনদিন আর শেষ হবে না। দোতলার দরজা-জানলাশূন্য হাঁ-করা ইঁট বসানো ঘরের আলসেতে রিণাকে দেখা গেল না। পরীক্ষার আগে ওখানে বসেই পেয়ারা চিনেবাদাম বা ডালমুট চিবতো আর পড়াশুনা করত। কি-যে পড়াশুনা করত ও-ই জানে। চোখ ফেরালেই সমু দেখত এ-বাড়িটার দিকে চোখ, নয়তো ওর দিকে।...বলে তো পাস করবে, কিন্তু সমুব সন্দেহ আছে।

আলসেটা এক-হাত সোয়া-হাতের বেশি চওড়া হবে না। পিছনের ইঁটের দেয়ালে ঠেস দিয়ে যে-ভাবে হাত-পা ছড়িয়ে বসত আর নড়াচড়া করত, সমুর এক-এক সময় ভয়ই করত। অন্যমনস্কতার দরুন যদি কখনো পড়ে ওখান থেকে, নীচের ইঁট-পাথরে সর্বাঙ্গ থেঁতলে যাবে। ভয়ানক অস্বস্তি বোধ করত। ফলে মাঝে মাঝেই ঘুরে তাকাতে হত ও-দিকটায়। ঘন ঘন চোখাচোখি হত। কখনো বা ভুরু কোঁচকাতে দেখত। সমুর রাগ হত এক-একদিন। পড়াশুনার আর জায়গা পেল না, ওইখানে উঠে বসা চাই। আলাপের আগে পর্যন্ত সমুর ধারণা ছিল, ফ্রক-পরা মেয়েটা এরই মধ্যে পেকে গেছে।

ভিতরের এই জায়গাটা সমুর নিরিবিলিতে সিগারেট খাওয়ারও জায়গা বটে। দু'বছর হল এই অভ্যাসটি হয়েছে। ছোড়দা সুনন্দ মারা যাওয়ার পর থেকে শুরু হয়েছিল। কিন্তু ভাল লাগত না, পাগল-পাগল করত। তখন বেশ লাগত সিগারেট খেতে। প্রথমে ছোড়দির কাছে ধরা পড়েছিল। আশ্চর্য ছোড়দি এটা খুব একটা খারাপ চোখে দেখেনি। কেবল সাবধান করেছিল, দাদা জানতে পারলে তোকে খুন করবে।

সমু বলেছিল, দাদার নেশা তো আরো তিন কাঠি ওপরে।

ছোড়দি ঝাঁঝার দিয়ে বলেছিল, দাদা দাদার পয়সায় খায়, তুই কার পয়সায় খাস?

ছোড়দি এ-কথা বলতে পারে বটে। দাদার কাছ থেকে সমু মাসে পাঁচ টাকা হাত-খরচ পায়। পকেটে পয়সা থাকলে খরচের হাত পঞ্চাশ টাকার মত। তখন ভরসা ছোড়দি। মুখ ফুটে ওর কাছেও চাইতে পারে না। কিন্তু কখন ওর টাকা-

পয়সা দরকার, ঠিক বুঝতে পারে। শার্ট-প্যান্ট ছিঁড়লে সেও ছোড়দিই কিনে দেয়।

ছোড়দির পরে সিগারেট খাওয়ার ব্যাপারটা ধরা পড়েছিল বড় বউদির কাছে। মুখে গন্ধ-টন্ধ পেয়েছিল বোধহয়। খপ করে একদিন ওর চুলের মুঠি ধরে মুখটা প্রায় নিজের ঠোঁটের কাছে টেনে এনে গন্ধ শুঁকেছে। তার পরেই উগ্রমূর্তি।—খুব লায়েক হয়ে উঠেছিস, কেমন? বলি পয়সা আসছে কোথা থেকে? বাজারের টাকা থেকে?

ভাগ্যিস ছোড়দিটা কাছে ছিল। হাজার বকা-ঝকা করলেও সমুর জবাব দেবার ধাত নয়। সেই আট বছর বয়েস থেকে সক্কলের শাসনের ঝাপটা খেতে খেতে ওর সত্তাটাই যেন কচ্ছপের খোলের মত একটা শক্ত কিছুর নীচে চাপা পড়ে আছে। খন খন করে জবাব দিয়েছিল ছোড়দি, বাজারে রোজ কত পঞ্চাশ একশো করে দাও তুমি আর হিসেব না নিয়ে ছাড়ো যে তাই থেকে চুরি করে সিগারেট খাচ্ছে?

পয়সা কে যোগায় বউদি তক্ষুণি বুঝে নিয়েছে।—আসকারা দিয়ে তুই-ই তাহলে গুণ বাড়াচ্ছিস ওর?

ছোড়দিরও তেমনি মুখ বউদির কাছে।—আসকারা দিতে হবে কেন, রোজ যা দেখছে ওর চোখ নেই? গুণ এখানেই থেমে থাকলে বাঁচি—

দাদা রাতে ঘরে বা বারান্দায় বসেই মদ গেলে, ঠেস তাই নিয়ে। রাগে গজ গজ করতে করতে বউদি চলে গেছে। রাগত মুখে ছোড়দি ওকেও বলেছে, দাদা এলে আজ হবে'খন তোর।

কিন্তু কিছুই হয়নি। অর্থাৎ বউদি দাদাকে কিছুই বলেনি। দাদার মুখোমুখি দাঁড়িয়ে ছোড়দি কোনদিন কিছু বলে না। ছোড়দি কেন, কেউ বলে ন। বলত শুধু ছোড়দা সানু। কিন্তু সমুর ধারণা, দাদার ওপর ছোড়দির ভয়ানক একটা চাপা রাগ আছে। কারণও আঁচ করতে পারে, ছোড়দির বিয়েটা দাদাই জোর কবে দিয়েছিল। ছোড়দি তখন তলায় তলায় মেজদার আর এক বন্ধুকে পছন্দ করত। মোট কথা সিগারেটের বদলে সমু মদ ধরলেও ছোড়দি হয়তো দাদার দিকে চেয়ে আক্কেল দেখত।

বরাবরই সস্তা সিগারেট খায় সমু। দিনকে দিন দাম যা বাড়ছে এও ক'দিন জুটবে সন্দেহ। কিন্তু ওর মুখে সিগারেট দেখলেই দোতলার আলসের ওই মেয়েকে ভুরু কোঁচকাতে দেখত। মজা পেয়ে সমুও একটু বেশি সিগারেট খেত এখানে এসে। আলাপ হওয়ার একমাস আগে থেকে প্রত্যহ এমনি নীরব সাক্ষাৎকার চলছিল দুজনার।

পরীক্ষাটা একেবারে ঘাড়ের ওপর এসে যেতে মেয়ের পড়াশুনায় একটু বেশি মনোযোগ দেখা গেছে। সেও ওই আলসেতে বসেই। ওখান থেকে পড়ে যাবার ভয়টা সমুর একটা অস্বস্তির মত হয়ে দাঁড়িয়েছিল তখন থেকে। চোখ বুজে কল্পনা করতে থাকলে সে অনেক রকমের অঘটন দেখতে পায়। এটাই সত্যিকারের একটা রোগ সমুর। এ আজকের রোগ নয়, অনেক অনেক দিনের। আট বছর বয়সে বাবা মারা যাবার আগে থেকে। যে-সব অঘটনের ছায়া পড়ে আগে থেকে, তার কিছু কিছু বড় মর্মান্তিক রকমের সত্যের পরিণামে গিয়ে ঠেকেছে। এই অঘটন

দেখার রোগটাকেই সমু সব থেকে বেশি ভয় করে। কিছু মনে এলেও সেটা ঠেলে তাড়াতে চায়।

...ওই আলসেতে বসেই রিণা একদিন কি লিখছিল উপুড় হয়ে। সামনে খাতা, পাশে বই। লেখায় মনোযোগ সত্ত্বেও মেয়ে তো সুস্থির নয়। উপুড় হয়েই একবার এদিকে বেঁকছে, একবার ওদিকে। শরীরটা ওই সোয়া হাত আলসে থেকে বেরিয়ে আসছে এক-একবার। এখান থেকেই কতবার আঁতকে উঠেছে সমু। মনের তলায় একটা অঘটনের ছায়া পড়-পড় হয়েছে। ও-দিকে লেখায় নিবিড় মনোযোগ।

শেষে আর থাকতে না পেরে পায়ে পায়ে আলসের নীচে গিয়ে দাঁড়িয়েছে।

—শুনছ? নামও জানে না তখন পর্যন্ত।

লেখা থেকে মুখ তুলে তাকিয়েছে মেয়েটা। টানা চোখের বিস্ময়-ঘেঁষা চাউনি। তখনো জানে না, সেই মুহূর্তে ওই দুটো চোখ বড় ভালো লেগেছে তার।

—আর একটু সরে বোসো না, শরীর এক-একবার এদিকে ঝুঁকছে, পড়লে যে একবারে খুন হয়ে যাবে।

মেয়েটা থমকে চেয়ে রইল একটু।—খুন হলে তোমার কি?

—আমার আবার কি, তুমিই আলুকাবলি হয়ে যাবে।

গত পরশু এখানে দাঁড়িয়েই মটরওলাকে ডেকে ওই বস্তুটা খেতে দেখেছিল মেয়েটাকে। সেই ভাষাই মুখে এসেছে।

—আমি আলুকাবলি হলে তোমার কি?

—আমার ভয় করছে, সরেই বোস না একটু, আর ওখানে বসে লেখারই বা কি দরকার?

মেয়ে জবাব দিল, ভয় করলে দুটো বেশি সিগারেট খাওগে যাও।

সমু ফিরে এসেছে। কিন্তু ওর চোখে মিনতি ছিল সেটা বোধহয় দেখেছে মেয়েটা। লেখা বন্ধ হয়েছে। পিছনের ইঁটের দেয়ালে ঠেস দিয়ে আধা-মোড়া দুই হাঁটুর ওপর বই রেখে পড়া শুরু করেছে। আলসের ধার থেকে একটু সরেও বসেছে। পড়া কেমন হচ্ছে সমু সেটা অনুভব করতে পেরেছে। থেকে থেকে ওর দিকেই তাকাচ্ছে। চোখাচোখি হলে গম্ভীর মুখে বিরক্তি ফোটানোর চেষ্টা।

...পিঠের ওপর ছড়ানো চুল। পরনে ফ্রক আর ইজের। আধখানা হাঁটু মোড়া, পা দুটো সামনে ছড়ানো। ও-ভাবে বসলে ইজেরের নীচে থেকে পা পর্যন্ত দেখা যায়। মেয়েটার চোখ এদিকে না থাকলে সমু নির্নিমেষে চেয়ে চেয়ে দেখে। আজও দেখা যাচ্ছে, আর অন্য দিনের থেকে ঢের বেশি ভাল লাগছে। এই দেখাটা আগেও ধরা পড়েছে, আজ আরো বেশি পড়ছে। এক মাসের নীরব সাক্ষাৎকার আর নির্বাক চোখাচোখি আজ হঠাৎ যেন একটা সুন্দর শুরুর দিকে গড়িয়েছে।

সমু পকেটে হাত ঢোকালো। সিগারেটের প্যাকেট আর দেশলাই হাতে উঠে এল। একটা সিগারেট বার করে ঠোঁটে ঝোলাল। চোখ দুটো দোতলার আলসের দিকে ঘুরল। মেয়েটা ঘাড় বেঁকিয়ে এবারে সোজাসুজি চেয়ে আছে ওর দিকে। চোখাচোখি হতেই পিছন ঘষটে প্রায় আধ-হাত আলসের বাইরে চলে এল সে। সমু তখনো ব্যাপারটা বোঝেনি, সভয়ে মুখ থেকে সিগারেট নামাল। ওদিকে মেয়েটাও

তক্ষুণি আবার নিরাপদ জায়গায় সরে বসল। সমু ফ্যাল ফ্যাল করে চেয়ে রইল খানিক, তারপর আবার মুখে সিগারেট তুলতেই আবার সেই কাণ্ড। শরীরের খানিকটা আবার আলসের বাইরে। দর্পমাখা চাউনির অর্থ তুমি সিগারেট মুখে দিয়েছ কি আমি এখানে এসে বসছি। সমু ব্যাপারটা বুঝল এবার। সিগারেটটা হাতে নিয়ে ওকে দেখিয়ে মাটিতে আছড়ে ফেলল। আর সমুকে ভালরকম নিশ্চিন্ত করার জন্যেই যেন মেয়েও ধুপ করে ওদিকে লাফিয়ে নেমে চোখের আড়াল হয়ে গেল।

...সেই রাতে সমু ভাল করে ঘুমোতে পারেনি। এমনিতেই চোখে ঘুম কম। কিন্তু ওই রাতের ঘুম না-হওয়াটা অন্যরকম ব্যাপার। সমস্ত ব্যাপারটাই যেন ভিতরে বাইরে একটা আরামের স্পর্শ নিয়ে বার বার হাজির হচ্ছে। পরদিন মেয়েটাকে দোতলায ওই আলসেতে দেখতেই পেল না। সমস্ত দিনের অধীর প্রতীক্ষার পর তার বাগ চডছিল। ইচ্ছে করছিল সোজা বাড়ির অন্দরে গিয়ে ঢোকে। অথচ ওই আলসেতে বসে বলেই সমুর যত দুর্ভাবনা। ওর ধারণা, ইচ্ছে করেই পালিয়ে আছে।

তাব পরদিন দেখা গেছে। তাও বেশ দেরিতে, সাড়ে তিনটের কাছাকাছি তখন। মুখখানা গম্ভীর কিন্তু দুষ্টু-দুষ্টু ভাব। আলসেতে বসে ঘাড় বেঁকিয়ে যেন বলতে চায় কেমন আক্কেলখানা দিলুম!

দেখা মাত্র সমুব বুকেব ভিতরটা হালকা। মাথা নেড়ে প্রশ্নের ভঙ্গি করল একটা। জিজ্ঞাসা, কি দোষ কবলাম, দেড় দিন কি হয়েছিল?

জবাবে মেয়েটা বড করে জিভ ভেংচালো।

সমু হাসছে। পকেট থেকে সিগারেট বার করতেই মেয়ের শরীর নড়ে-চড়ে উঠল, অর্থাৎ সে-ও আলসের এ-ধারে আসছে। সিগারেটেব প্যাকেট তাড়াতাড়ি পকেটে ফেলে সমু দু'হাত জোড কবল। অর্থাৎ অনুমতি ভিক্ষা করল।

সঙ্গে সঙ্গে কি যেন ঘটল। মেয়েটা ভয়ানক চমকে উঠে ঝুপ করে নেমে অদৃশ্য। ব্যাপারটা কি হল না-বুঝেই সমু পিছন দিকে ঘুরে দাঁড়াল। পিছনে দাদা।

এব থেকে বজ্রাঘাত হওয়াও বোধ করি ভাল ছিল। সমু ভ্যাবাচাকা খেয়ে দাঁড়িয়ে রইল।

কঠিন আরক্ত মুখ দাদার। কৈফিয়ৎ চাওয়া অভ্যাস নেই। বিধান ঘোষণা করল। —আজ বাড়ি গিয়ে জুতিয়ে তোর ছাল-চামড়া তুলব।

সমুও আত্মস্থ একটু। মুখের ওপর বোকা-বোকা চোখ রেখে বলল, তোমার অতটা করার মত কোন দোষ এখনো করা হয়নি।

পাশ কাটিয়ে অন্যদিকে চলল। রাগবে কি, শংকর চাটুজ্যে অবাক খানিক। দু'বছর যাবৎ এই ভাইটাকে যেন নতুন করে দেখতে শুরু করেছে সে-ও। কটূক্তি করলে বা গায়ে হাত তুললেও মুখ সেলাই করে থাকে, হাঁ করে মুখের দিকে চেয়ে থাকে শুধু। কিন্তু কথা যখন বলে, এই গোছেরই ফস করে বলে বসে কিছু। সমু চলে যাচ্ছে, পিছন থেকে দেখছে শংকব চাটুজ্যে, তার ঠোঁটে হাসির আভাস। এই নির্লিপ্ত, নিঃশঙ্ক সত্তার অভিব্যক্তিটুকু ভালই লাগে তার।

...আশ্চর্য, এই ভাইটার অনেক কিছুই যেন ভাল লাগে ইদানীং শংকর চাটুজ্যের। আর সেই কারণে হঠাৎ-হঠাৎ ভয়ানক রাগও হয় ওর ওপর।

পরদিন বাড়ির কাঠামোর এই নির্দিষ্ট জায়গাতে আসতে আসতেই ওই মেয়েকে দোতলার আলসেতে দেখতে পেয়েছে। অপেক্ষাই করছিল যেন। আঙুলের ইশারায় সামনে ডাকল। সমু আলসের নীচে এসে দাঁড়াল।

—কাল একহাত হয়েছে তো?

বুঝেও সমু বোকার মত জিজ্ঞাসা করল, কিসের একহাত?

—বকুনি? মেয়েটা উদ্‌গ্রীব একটু।

—কেন?

—ওই যে কাল পিছনে এসে দাঁড়িয়ে ছিলেন, তোমার কে হন, দাদা?

—হ্যাঁ।

—ওঁকে তুমি ভয় করো না?

—যমের মত।

মেয়েটা অবাক যেন, তাহলে তিনি কিছু বললেন না তোমাকে?

সমু হাসছে।—কেন বলবে? কি দোষ করেছি?

মেয়েটাও হঠাৎ ভেবে পেল না, সত্যিই কি দোষ করেছে। খুশি একটু। তবু বলল, আমার কিন্তু তোমার দাদাকে ভয় করে।

সমু সায় দিয়ে বলল, সকলেরই করে। তারপর জিজ্ঞাসা করল, তোমার নাম কি?

এবারে মেয়েটা চোখ ঘুবিযে দেখে নিল একটু।—পেঁচী! হেসে উঠল।—তোমাব নাম?

—প্যাঁচা।

বই-সুদ্ধ হাত তুলল। ছুঁড়ে মাববে যেন। তারপর হাসিমুখে বলল, আমাব নাম রিণা।

ও বলল, আমার নাম সমীর—সমু।

—তোমার নাম জানতে আমার বয়ে গেছে। তোমার দাদাকে বলে দেব তুমি রোজ আমার পড়ার ক্ষতি কব।

—ঠিক আছে, দাদা এলে এখানে ডেকে নিযে আসব।

তারপর তিন-চারদিন আর ডাকেনি। সমু জানে পরীক্ষা এসেই গেছে ঘাড়ের ওপরে। ওখানে এসে বসেই না। এক আধবাব এসে দাঁড়াতে দেখা যায়। সমুকে চেনেই না যেন।

দিন তিনেক বাদে পরীক্ষা। সেদিন আবার ওই জায়গায় বসেছে বই নিয়ে। মনে হল পড়া মুখস্থ কবছে। একবার শুধু চোখ বেঁকিয়ে দেখল ওকে—এর বেশি মন দেবার সময় নেই।

সমু আজ পকেটে কিছু জিনিস নিয়ে প্রস্তুত হয়েই এসেছিল। এক মিনিটের জন্যে দেখা পেলেও ডাকবে ঠিক করেছিল। ওখানে বই নিয়ে বসেছে দেখে মনে মনে খুশি। গম্ভীর মুখে এগিয়ে চলল। তখনো সত্যিই দেখছে না।

—পেঁচী!

চমকে নীচের দিকে তাকাল। তার পরেই চোখ পাকাল।

—নীচে একটু শোন।

—আমার শোনার সময় নেই। কেন?

—এক মিনিট, এলে তোমার উপকার হবে।

—কিসের উপকার?

—পড়ার।

হঠাৎ আগ্রহ দেখা গেল রিণার চোখে। ও ভাবল পরীক্ষার আগে কোন প্রশ্ন-টশ্ন সম্পর্কে হয়তো কিছু বলবে। প্রশ্ন জানাটা তো বিচিত্র ব্যাপার নয় আজকাল। তাড়াতাড়ি নেমে এল। তারপরেই ক্রুদ্ধ।

সমুর এক হাতে ছোট ডালমুটের ঠোঙা, অন্য হাতে একটা লোভনীয় বড ডাঁশা পেয়াবা।

এক থাপ্পড়ে বিণা হাতের ঠোঙাটা মাটিতে ফেলে দিল। অন্য হাতের পেয়ারাটা সঙ্গে সঙ্গে আপনা থেকেই মাটিতে পড়ে গেল। এ-রকম মেজাজ দেখার জন্য সমু একটুও প্রস্তুত ছিল না। মুখেব দিকে চেয়ে রইল খানিক।

মোড়ানো ঠোঙা থেকে পাঁচ সাত দানা ডালমুট মাত্র মাটিতে পড়েছে। বাকিটা ঠোঙাতেই আছে। সমু সেই ঠোঙাটা পায়ে করে মাড়িয়ে নিজের জায়গায় এসে সিগারেট ধরাল। একটু বাদে চোখ টেরিয়ে দেখল রিণা আবার আলসেতে এসে বসেছে, তার হাতে সেই মস্ত পেযাবাটা। খেতে খেতেই ওপরে উঠেছে। গাল ফুলিয়ে চিবুচ্ছে।

সমু গাল ফুলিযে সিগাবেটের ধোঁয়া টানল।

রিণা ফু করে মুখের একবাশ ছিবড়ে ওর দিকে ছুঁড়ে মারল যেন।

সমু ফু কবে মুখেব ধোঁযা ছুঁড়ল তার দিকে।

একটা মেযে একটা পুরুষেব জীবনে কতখানি, তার অস্পষ্ট কিছু স্বাদ যেন ছড়িযে পড়ছে সমুর ভিতরে ভিতরে। এটুকুরই এক আশ্চর্য অনুভূতি। মেয়েদের নিযে অনেক রকমের চাপা কৌতূহল তার। সেই কৌতূহল নিয়েই কতদিন সে বউদিব দিকে তাকিয়েছে, ছোড়দিব দিকে তাকিয়েছে। কিন্তু বুকের তলায় এমন একটা অদ্ভুত শান্তিব আমেজ কখনো অনুভব করেনি।

মাথার ভিতবের সেই অনেক কালের জমাট বাঁধা বাষ্পও এক একদিন যেন একেবাবে হালকা হয়ে যেত।

পবীক্ষার ক'দিন মেয়েব আর দেখাই মেলেনি। সমু উদগ্রীব প্রতীক্ষায় থেকেছে। তার মধ্যেও যেন এক ধরনের স্বাদ আছে, আনন্দ আছে। পরীক্ষা কবে শেষ হবে সমু তাও জানে না বলে নিজেব ওপরেই বিরক্ত।

নিজের জায়গাটিতে বসে সিগারেট টানে আর অপেক্ষা করে।

হঠাৎই যেন প্রতীক্ষার শেষ একদিন। ওকে যেতে হল না। রিণা নিজেই এসে গেল। সমু বসা থেকে আনন্দে লাফিয়ে উঠল একেবারে। নিজের চোখ দুটোকেও যেন বিশ্বাস করে উঠতে পারছে না—রিণা আজ বাসন্তী রঙের শাড়ি পড়ে এসেছে। এই প্রথম দেখল শাড়ি-পরা রিণাকে। ফ্রকের থেকে ঢের ঢের বেশি সুন্দর লাগে।

রিণাও চেয়ে আছে ওব দিকে, লজ্জা-লজ্জা ভাব।

—পরীক্ষা শেষ?

—হ্যাঁঃ।

—কেমন হল?

—কে জানে।

—পাস করবে তো?

ভারী বিরক্ত যেন, না করলে তোমার কি?

সমু কি কোনদিন কিছু প্রার্থনা করেছে? সেই মুহূর্তে মনে মনে চাইল ও যেন খুব ভালো পাস করে। জবাব দিল, পাস করলে আমার আনন্দ। ইঁটের পাঁজার ওপর নিজে বসল আবার, পাশের জায়গাটা দেখিয়ে বলল, বোস না—

—হ্যাঁঃ, কেউ দেখে ফেললে চিত্তির।

-এখানে বসলে বাইরের কেউ দেখতে পাবে না, আর দেখলেই, আজই না-হয় শাড়ি পরেছ আসলে তো তুমি ছোট মেয়ে একটা।

—কি? চোখ পাকাল।—আমার বয়েস কত জানো?

—কত?

—আঠেরো পেরুতে চলল।

—তাহলে তুমি এখনো ফ্রক পরো কেন?

—শাড়ি পাব কোথায়, দিদিবা বলেছে, বি. এ. পাস করা পর্যন্ত ফ্রকই পরতে হবে—আজ ছোড়দির থেকে চেয়ে-চিন্তে একটা শাড়ি বার করেছি।

বুকের মধ্যে একটা মোচড় পড়ল যেন সমুর। তক্ষুণি মনে হল, এই মেয়েকে একগাদা সুন্দর সুন্দর শাড়ি কিনে দিতে পারলে বেশ হত। বলল, কিন্তু ফ্রকও তো আর বিনে পয়সায় হয় না—

—শাড়ির থেকে অনেক কম, আব অনেক বেশি ঢেঁকে—একখানা শাড়ির দাম কত জান আজকাল? সাতাশ টাকার শাড়ি সাতচল্লিশ হয়েছে—

কি যে ভালো লাগছে শুনতে সমুই জানে। সায় দিল, সবকিছুর দামই হু-হু করে বাড়ছে।

রিণা হেসে উঠল।—শুধু মেয়েদের দাম হু-হু করে পড়ছে।

ছোটখাটো একটা ধাক্কা খেল সমু। কেন জানে না। বলল, তোমার দাম আমার চোখে দিনে দিনে বাড়ছে।

ঠোঁট উল্টে রিণা বলল, তুমি এ-কালেব ছেলেই নও...পাড়ার ছেলেগুলোকে দেখলে বুঝতে, চোখ দিয়ে ছিঁড়ে খায় আমাকে—অসভ্যতাও করত, ন্যাড়াদার ভয়ে পারে না। হেসে উঠল, বেচারা ন্যাড়াদা—

—বেচারা কেন?

তক্ষুণি চোখ পাকাল।—তোমাকে বলতে যাব কেন, ক'দিনের চেনা তুমি?

দুষ্টুমি করে সমু বলল, আমার মনে হয় অনেক জন্মের।

রিণা উৎসুক, মুখে টিপ্পনীর হাসি।—তুমি কবিতা লেখ বুঝি?

—না, কিন্তু এখন থেকে ওই উপদ্রব না ঘাড়ে চাপে। বাড়িয়ে হাত ধরতে গেল।—বোস না একটু—

—খবরদার। ধরতে না দিয়ে পিছিয়ে গেল।—তোমার জন্যে একটা জিনিস

এনেছি, তুমি একদিন পেয়ারা খাইয়েছিলে তো—তাই।

সমু এবারে লক্ষ্য করল, ওর একখানা হাত শাড়ির আড়ালে।—কি জিনিস? হাত বার করল। হাতে বিশটা সিগারেটের সব থেকে দামী প্যাকেট একটা।

সমু অবাক।—কি কাণ্ড, এ যে ভয়ানক দামী সিগারেট—তুমি কিনলে নাকি?

—হুঁঃ, কেনার পয়সা কোথায়! বাড়িতে থাকে, দিদিরা আনে—

শুনে সমু হতভম্ব।—দিদিরা আনে! কোত্থেকে আনে?

—কত রকমের পার্টি-ফার্টি থাকে ওদের। এ-রকম কত প্যাকেটের ছড়াছড়ি হয়—কত লোক ফেলে যায়। ওরা মাঝে মাঝে নিয়ে আসে—

—কেন? তোমার দিদিরা সিগারেট খায় নাকি? জিজ্ঞাসা করে নিজেই লজ্জা পেল। অন্ধ দাদু আছে, তাঁর জন্যে আনে নিশ্চয়।

রিণা ফড় ফড় করে বলল, অত জবাবদিহি করতে পারি না, নেবে তো নাও—

প্যাকেটটা ছুঁড়ে সমুর কোলের ওপর ফেলল।

সমু সেটা তুলে নিয়ে দেখল, আস্ত প্যাকেট নয়, খোলা প্যাকেট। তিনটে সিগারেট কম আছে, অর্থাৎ সতেরোটা দামী সিগারেট আছে ওতে। ওর থেকে একটাও তুলে খেতে মায়া হচ্ছিল, এ-যেন খাবার জিনিস নয়, আগলে রেখে দেবার জিনিস। কিন্তু না খেলে নষ্ট হবে, অতএব একটা বার করে ধরাল। তারপর বড় করে একটা টান দিতে দিতে বলল, আঃ, অমৃত, এমন জিনিস বাপের জন্মে খাইনি।

রিণা সকৌতুকে দেখছিল।—কেন, তোমাদের তো টাকা আছে।

—কে বলল টাকা আছে?

—টাকা না থাকলে এতবড় একটা বাড়ি হচ্ছে কি করে?

সমু আবার সিগারেটের ধোঁয়া ছেড়ে ঠোঁট উল্টে বলল, দাদার টাকা, দাদার বাড়ি।

—তোমাদের কিচ্ছু না?

—না।

রিণা বলল, তোমার দাদাকে দেখলেই মনে হয় রাগী মানুষ, আমি তো রোজই দেখি—দিদিরাও দেখে এক-একদিন আর তাই বলে। সত্যি রাগী মানুষ?

—খুব।

—তোমাকে বকা-ঝকা করে?

—না, ঘাড়-ধাক্কা দেয়, নয়তো হাত চালায়।

—ও বা-বা! এতবড় ছেলেকে! তুমি কিছু বল না?

—বললে তো বাড়ি থেকে তাড়িয়ে দেবে। তখন খেতে-পরতে দেবে কে? সমু হেসে ফেলল, একটু বাড়িয়ে বলছিলাম, দাদা রাগী মানুষ বটে, তবে আজকাল খুব একটা গায়ে হাত তোলে না।

শুনে রিণা একটু স্বস্তি বোধ করল যেন। অত আরাম করে সিগারেট খেতে দেখে কি মনে পড়ল আবার।—আচ্ছা, তুমি যে ফাজিল ছেলের মত এত সিগারেট টানো, তোমার দাদাকে তো সিগারেট খেতে দেখি না কখনো।

—না। দাদা মদ খায়।

—অ্যাঁ! রোজ?

—রোজই প্রায়।

—মদ খেয়ে হামলা করে না?

—এক-আধ সময় বউদির ওপর করে।

রিণার চোখ বড় বড়।—কি করে মার-ধোর?

হাসি চেপে সমু জবাব দিল, না, অন্য-রকমের কিছু।

হঠাৎ মুখ রাঙা রিণার।—তুমি একটা অসভ্য ছেলে! বলতে বলতে পিছন ফিরে ছুট।

সমুকে আর বাড়ির তদারকে আসার জন্য তাগিদ দিতে হয় না কারো। নিজের তাগিদেই আসে। দাদার আসার আগে পর্যন্ত রিণা আসে, আর তার আসার সময় হবার আগেই পালায়। এক-একদিন সমুকে বাড়ির ভিতর ডেকে নিয়ে যায়। ওর অন্ধ দাদুর সঙ্গেও আলাপ হয়েছে। সে ভদ্রলোক মাটির মানুষ। শুধু অন্ধ নয়, বয়সের দরুন একটা না একটা ব্যাধি লেগেই আছে। কারো সঙ্গে আলাপ হলে নিজের অসুখের কথা, নয়তো বাড়িটা সম্পূর্ণ হল না সেই আক্ষেপের কথা।

নাতনীরা তাদের দাদুকে যতটা সম্ভব আদর-যত্নেই রেখেছে। বিণার দিদিদের সঙ্গেও সমুর আলাপ করার ইচ্ছে খুব। কিন্তু এখনো পর্যন্ত সেটা হয়নি। রিণার আগ্রহের অভাবেই হয়নি। ওর যেমন দাদার সঙ্গে সম্পর্ক, দিদিদের সঙ্গে রিণারও তাই কিনা বুঝতে পারে না। দিদিদের কোন কোন দিন দেরিতে ডিউটি থাকে। বেলায় বেরোয়। ওর ছোড়দি অর্থাৎ রিসেপশনিস্ট দিদির ডিউটির কোন ঠিক নেই। সে বেশির ভাগ দিনই বারোটায় বেরোয় আর রাত করে ফেরে। যত ওভারটাইম তত নাকি পয়সা তার। নাইট ডিউটি পড়লে ফেরেই না কত দিন। নাইট ডিউটি এয়ার অফিসের বড়দিরও পড়ে প্রায়ই। এরোপ্লেনে চেপে যখন-তখন দিল্লী-বোম্বাইও করতে হয়। কিন্তু বাড়িতে যখন থাকে তখন রিণা কখনো ওকে ভিতরে ডাকে না, বা নিজেও আসে না। একলা বসে তখন সমুর রাগ হতে থাকে, অভিমান হতে থাকে। অথচ দিদিদের যে ও খুব একটা ভয় করে এমনও মনে হয় না। তিন বোনকে একসঙ্গে ওই ন্যাড়া দোতলায় উঠে কতদিন হাসাহাসি করতে দেখেছে।

সমু একদিন বলেই ফেলল, তোমার দিদিদের সঙ্গে আমার আলাপ করিয়ে দিচ্ছ না কেন?

রিণাও গম্ভীর।—ছোড়দিকে তো ন্যাড়াদা বুক করেছে, তোমার কোন্ দিদিকে পছন্দ—বড়দিকে?

কথায়-বার্তায় সেই গোড়া থেকেই আশ্চর্যরকমের সহজ দুজনে। এখন আরো বেশি। সমু জবাব দিল, আমার সকলের ছোটটিকেই পছন্দ।

—ছোটটির সঙ্গে তো আলাপ হয়েইছে, আবার বড়দের কি দরকার?

—একটু ফাউ পেতে ভালো লাগে...।

—অ্যাঁ, রিণা চোখ পাকিয়েছে, দেব ধরে এক চাঁটি! তারপর হেসে বলল, আলাপ করাতে গেলেই সতেরো রকমের জেরা শুরু হবে, ভাববে কত না জানি ভাব হয়ে গেছে—কি দরকার বাবা।

—বেশি ভাব হয়নি?

—ছাই হয়েছে। সুন্দর মুখ মচকে তাচ্ছিল্যের সুরে রিণা বলল, তুমি তো একটা বাউণ্ডুলে ছেলে দাদার ঘাড়ে খাও—আমাকে দিয়ে দিদিদের অনেক আশা।

আহত চোখ মেলে সমু চেয়ে রইল ওর দিকে। তারপব বড একটা নিশ্বাস ফেলে বলল, সত্যি কথাই।

হঠাৎ রাগের কি হল সমু ঠাওর করে উঠতে পারল না। জিভ ভেংচে বলে উঠল, এ-এ-এ—সত্যি কথাই।

দুপ দাপ পা ফেলে চলে গেল। পরদিন আবার যে-কে সেই। দরজার কাছে দাঁড়িয়ে বাড়ির ভিতরে ডাকল ওকে। খানিক আগে ওব বডদি অঞ্জনাকে বেরিয়ে যেতে দেখেছে। ছোড়দি শোভনা নিশ্চয় আগেই বেরিয়েছে।

কাছে এসেই সমু জিজ্ঞাসা কবল, কাল হঠাৎ অত বাগ হল কেন তোমাব?

—তোমার বড়দি-ছোডদির সঙ্গে অত আলাপেব শখ কেন?

—তাতে দোষ কি?

—ওরা যদি আমাকে তোমাব সঙ্গে মিশতে বারণ কবে দেয?

—বারণ করলে মিশবে না।

—ফেব রাগাচ্ছ?

—থাক থাক, আলাপে কাজ নেই আমাব। সেই দিনই ওর বডদি ছোড়দি সম্পর্কে আরো একটু কৌতূহল বাডল সমুব। লঙ্কাব আচার দিয়ে তেল-মুড়ি মাখার তোড়জোড় করছে রিণা। সমু ঘুরে ঘুবে বাড়ির একতলাটা দেখছিল। একতলার তিনখানা ঘবের মধ্যে ভালো আব বড দু'খানা ঘরে অঞ্জনা আর শোভনা থাকে। কোণের ঘবটায় দাদুব সঙ্গে রিণা শোয়। এ-খবব সমু আগেই সংগ্রহ করেছিল। দাদুব ঘর দেখা আছে। সে-ভদ্রলোক বোজ দুপুবে টানা ঘুম লাগায়। আজও তাই কবছে নিশ্চয়। যে-ঘরে রিণাব সঙ্গে ও এসে বসে আব গল্প করে, সেটা বসার ঘরই হওয়ার কথা ছিল। সেটাও সম্পূর্ণ হয়ে ওঠেনি। সেখানেই মুড়ি মাখছিল বিণা।

অঞ্জনা আব শোভনার ঘর দেখে সমু অবাকই একটু। বাইরে থেকে বোঝার উপায় নেই ওই দুটো ঘর অমন পরিপাটি কবে সাজানো। ঝকঝকে গদি-আঁটা খাট, ড্রেসিং-টেবিল, আলনা, শো-কেস--সবই আছে। ওরা ভালো চাকরি করে বলে নিজেদের ঘর দুটো শুধু এমন সুন্দর কবে সাজাবে—এটা স্বার্থপরতাব মত লাগল সমুর।

মুড়ি খেতে খেতে সমু হঠাৎ জিজ্ঞাসা কবল, তোমার দিদিবা তো ভালো চাকরি করে, বাড়িটা শেষ করে নিতে পাবে না?

খাওয়া থামিয়ে ডাগর চোখ মেলে বিণা চেয়ে রইল একটু।—ভালো চাকরি করে তোমাকে কে বলল?

—শুনেছি। তুমিও তো বলেছিলে মোটা রোজকার করে।

—তা সময় সময় করে। কিন্তু একটা বাড়ি শেষ করতে কত লাগে জান না? নিজেরা তো করছ—

সমু স্বীকার করল, কত লাগে তার কোন ধারণা নেই বটে।

কথায় কথায় রিণা বলল, দাদুর খুব ইচ্ছে, বাড়িটা শেষ হোক, আমারও খুব ইচ্ছে, কিন্তু একতলাই শেষ হল না ভালো করে তার আবার দোতলা—

—কিন্তু একতলাটা তো অন্তত অল্প খরচে শেষ হতে পারে।

—কই আর হচ্ছে, ঝরে জলে আমাদেব যা দুর্দশা হয় না, যেমন রান্নাঘবেব অবস্থা তেমন বাথরুমের।...দশ-বারো বস্তা সিমেন্ট-সিমেন্ট করে দাদুর কত হা-হুতাশ—

সাধ্যের মধ্যে থাকলে সমু তক্ষুণি দশ-বারো বস্তা সিমেন্ট এনে এখানে ফেলত। কিন্তু দাদা তাহলে খুনই করে ফেলবে ওকে। বাড়ি শুরু করার পব থেকে দাদাব মেজাজ যেন আরো তুঙ্গে উঠে আছে।

রিণা হঠাৎ ফিক করে হাসল একটু।—দিদিদের আশা কোন একদিন এ-বাড়িব কাজ আমার দ্বারাই শেষ হবে—আমিই এটা দেখার মত করে ফিনিশ কবতে পারব—

—কি করে?

—বা রে, আমি ওদের থেকে বেশি সুন্দব দেখতে না। বলেই হি-হি করে হাসতে লাগল।

সমু চেয়ে আছে। বেশি সুন্দর যে তাতে আব সন্দেহ কি। কি বলতে চায় তাও বুঝল যেন। বেশি সুন্দর তাই বড ঘবে বিয়ে হবে, তখন আর বাড়ি শেষ হতে বাধা কোথায়।

মুড়ি বিস্বাদ লাগছে। বুকের ভিতরটা খচ খচ করছে সমুর। দাদা-বউদি, মেজদা-মেজবউদি আর ছোড়দির কথা খুঁটিয়ে জিজ্ঞাসা করে। ছোড়দি বোজ ফার্নিচাবের দোকানে বসে শুনে খুশি।—দাদা মাস গেলে মাইনে দেয় তাকে?

—মাইনে দেবে কি, ছোডদি তো দোকনের চার আনার মালিক। গোডায় গোটা দোকানটাই ওর স্বামীর ছিল—

—ও মা, তোমার ছোডদি বিধবা নাকি?

সমু মাথা নাড়ে।

—ইস। বয়েস কত?

—সাতাশ-আটশ হবে।

—আ-হা, আমার দেখতে ইচ্ছে করে, একদিন দেখাবে?

—দেখিয়ে কি বলব?

—বলবে রিণা। যে বাড়ি হচ্ছে তার পাশের বাড়িতে থাকে।

—ছোড়দি যদি বলে, পাশের বাড়ি থেকে নিজেদের বাড়িতে উঠে আসার সম্ভাবনা নেই যখন, তুই নিয়ে ঘুরে বেড়াচ্ছিস কেন?

রিণা চুপচাপ মুখের দিকে চেয়ে রইল। তারপর অন্যমনস্ক হয়ে গেল কেমন। মুড়ি মুখে তুলতেও ভুলে গেল।

এরকম ব্যাপার সমু আগে লক্ষ্য করেছে। এমনিতে খুব হাসিখুশি আর মেজাজী মেয়ে। কিন্তু হঠাৎ-হঠাৎ বিমনা হয়ে যায়। সমুর অনেক সময় তাই দেখে মনে

হয়, কিছু একটা চাপা অশান্তি আছে ওর মধ্যে। কিন্তু কিছু বলে না। সব ঝেড়ে ফেলে দিয়ে আবার সহজ হতে চেষ্টা করে একসময়। এই দিনেও তাই।

—আচ্ছা এই যে এতগুলো ঘর হচ্ছে নতুন বাড়িতে তোমাদের—তোমার কোন্ কোন্ ঘর?

—কে জানে, একটাই পাব কিনা ঠিক কি? দাদার মতলব দাদাই জানে।

—হ্যাঁ, পাবে না, তোমার দাদাকে কক্ষনো অত খারাপ লোক মনে হয় না আমার।...ওই বাড়ির নাম কিছু হবে না?

—জানি না। বউদি একদিন বলছিল, শশাঙ্ক-ধাম নাম হতে পারে।

—তিনি কে?

—বাবা। আমার বিশ্বাস হয় না, নাম হলে শংকর-ধাম বরং হতে পারে—ওই বাড়িই দাদার ধ্যানজ্ঞান এখন।

দাদার নাম শংকর রিণা জানে। আবাব কি বলতে গিয়ে থমকালো। সমু চেয়ে আছে তার দিকে। এই গোছের চাউনি সময় সময় বড় অদ্ভুত লাগে ওর। চোখে পলক পড়ে না। যেন ভিতরসুদ্ধ দেখতে চায়। অথচ রাস্তার ছেলেগুলো যে-রকম দেখে সে-রকম নয়। বাগ হয় না। অস্বস্তি হয়।

—কি দেখছ?

—তোমাকে।.

—রোজই তো দেখছ, দেখার কি আছে?

—এ-রকম করে নয়, আবো কাছ থেকে...গায়ে হাত দিয়ে...ছুঁয়ে...আরো কি রকম করে আমি জানি না...

রিণা সোজা উঠে দাঁড়াল।—অসভ্যের ধাড়ী কোথাকার, আর কক্ষনো তোমাকে বাড়িতে ডাকব না, নিজেও যাব না।

সমু বলতে চায়নি কথাগুলো, কিন্তু ভিতরের কথা আপনি যেন মুখ দিয়ে বেরিয়ে গেছে। নিজের দু গালে দুটো চড় বসাতে ইচ্ছে করল তার। রিণা রাগত মুখে চেয়ে আছে তার দিকে।

সমু হঠাৎ আশ্চর্য ক'টা কথা বলল ওকে। হাসিমুখেই বলল, এটা আমার একটা বোগ বোধহয় রিণা। তোমার মত আমার অত বড দিদি-বউদিও বোধহয় অসভ্য ভাবে আমাকে।...রোগটা ধরার জন্য আমি অনেক বই-টইও পড়েছি। একটা বইয়ে দেখেছিলাম, যে-সব ছেলেরা মায়ের বুকের স্বাদ বুকের স্পর্শ কোনদিন পায়নি, তাদের অনেক সময় এই গোছের রোগ দেখা দেয়, আরো অনেক রকম বিকৃতিও হয়। আমার মা ছ'মাস বয়েসে মরেছে শুনেছি, আমার কি জন্যে এ-রকম হয় বুঝি না—সত্যি কথা বললে দোষের হলে তোমার যা খুশি কর।

রিণা হাঁ করে চেয়েছিল ওর দিকে। না, মুখে রাগের ছিটেফোঁটাও ছিল না আর। মুড়ির বাটি নিয়ে আবার কাছে এসেছে। হাত ধরে টেনে বসিয়েছে।

জগুদাকে টেনে এনে দাদা আজ এমন একটা নাটকীয় কাণ্ড করে গেছে এখানে, অথচ রিণার দেখা নেই। না ওপরে, না নীচের দরজায়। শুনেছে তো নিশ্চয়, আশা

করেছিল ওকে দেখা মাত্র ছুটে আসবে।

দেয়ালের আড়ালে বসার জায়গাটার কাছে দাঁড়িয়ে সমু রিণাদের বাড়ির দিকেই চেয়ে রইল। ভাবল হয়তো দিদিরা কেউ আছে তাই আসছে না। কিন্তু দিদিরা থাকলে ও ফাঁক-মত দোতলায় উঠে ইশারায় জানান দেয়।

একটু বাদে ওদের বাড়ি থেকে যে মানুষটা বেরুলো তাকে সমু আশা করেনি। ন্যাড়াদা। নারায়ণ শর্মা। সে-ও ওকে দেখল। দেখে এ-দিকেই এগিয়ে আসতে লাগল। পিছনে দরজার কাছে রিণা দাঁড়িয়ে এখন। তার হাসি-হাসি মুখে চাপা কৌতুক।

ন্যাড়াদার মুখখানা বিমর্ষ অথচ ঠোঁটে হাসি টেনে আনার চেষ্টা। এর মধ্যে ন্যাড়াদার সঙ্গে অজস্রবার চোখাচোখি হয়েছে সমুর কিন্তু কোনদিন সে ওকে মানুষের মধ্যে গণ্য করেছে বলেও মনে হয়নি। আজ ওর দিকেই এগিয়ে আসছে।

নিজেকে নিজের মধ্যে গুটিয়ে রাখার প্রকৃতি সমুব। কিন্তু আজ একেবারে উল্টো কাজ করল। বাড়ি তৈরির তদারকে তন্ময় যেন, চার দিকে তাকাচ্ছে, রিণার গত দিনের দামী সিগারেটের প্যাকেট হাতে উঠে এসেছে। একটা সিগারেট সবে ঠোঁটে ঝুলিয়েছে, পিছনে কারো অবস্থান অনুমান করেই যেন ঘুরে দাঁড়াল। ঈষৎ বিব্রত মুখ তারপর।

হাতে অত দামী সিগারেটের প্যাকেট দেখে ন্যাড়াদাব চোখ ঠিকরলো এক দফা। অন্তরঙ্গ সুরে বলল, খাও না, খাও, এতে দোষেব কি আছে।

নিরীহ মুখে সমু সিগারেটের প্যাকেটটা তার সামনে খুলে ধরল।

—খাব? ন্যাড়াদা দ্বিধায় পড়ল যেন।—কম করে তিরিশ পয়সা দাম যে এক-একটার—আচ্ছা দিচ্ছ যখন খাই। সিগারেট ধরানো হল।—তোমার নাম সমু চ্যাটার্জী, না?

—আজ্ঞে হ্যাঁ।

—রিণা বলছিল চমৎকার ছেলে তুমি।...আমাকে চেনো বোধহয়?

—চিনি, ন্যাড়াদা।

—ভালই তো চেনো তাহলে। অন্তরঙ্গ হাসির চেষ্টা আরো চওড়া হল।—একেবারে সকলের আদরের নামে ডাকলে।...একটা বিচ্ছিরি কাণ্ড হয়ে গেছে ভাই সকালে...শুনেছ বোধহয়?

—ব্যাটের পঞ্চাশ আর পুজোর আড়াইশো চাঁদা দেওয়ার কথা?

—তোমার দাদা বলেছেন? উৎকণ্ঠিত প্রশ্ন।

—না। জগুদা বলেছে।

—ও...আরো শুকনো মুখ।—কি বলেছেন, খুব রেগে গেছেন বুঝি?

সমু অবাক যেন একটু।—সে রাগতে যাবে কেন?

—তোমার দাদা তাঁকে ডেকে নিয়ে এলেন...

সমু নির্লিপ্ত জবাব দিল, নিজের কোন কাজে ডেকেছে হয়তো।...কারো ওপর রাগ হলে দাদা নিজেই তাকে জ্যান্ত পুঁতে ফেলতে পারে, কাউকে ডাকার দরকার হয় না।

সমুর কাজ সারা। ত্রাসের চকিত ছায়া স্পষ্টতর।—ইয়ে...জগুদার সঙ্গে তোমার

দাদার খুব ভাব বুঝি?

—ভাব আর কি, গুরুর মত মান্য করে। দাদার রাগ হলে সে-ও বলির পাঁঠার মত কাঁপে।

নিজের বচনে সমু ভিতরে ভিতরে নিজেই মুগ্ধ। ন্যাড়াদার আঙুলের ফাঁকে ধরা সিগারেটটা কাঁপছে।—দেখো ভাই, ওই অল্পবয়সী ছেলেগুলোর জন্যেই এ-রকম একটা ব্যাপার হয়ে গেল...আমিও না জেনে না বুঝে ঝোঁকের মাথায় ওদের সঙ্গে যোগ দিলাম...এখন বুঝছি এমন মানী লোককে এভাবে হেনস্থা করা খুব অন্যায় হয়ে গেছে।...কি করা যায় বল তো?

ভাবলেশশূন্য চোখে সমু তার দিকে চেয়ে রইল শুধু।

—ওদের বললেই ওরা ওই আড়াইশো টাকা ফেরত দিয়ে দেবে, তাই বলব?

—বলতে পারেন...কিন্তু ফেরত যে দিতে আসবে সে কি আস্ত থাকবে?

—ও...তাহলে? উৎকণ্ঠার সীমা-পবিসীমা নেই।

—আচ্ছা, যা হয়ে গেছে হয়ে গেছে, কিছু ভাববেন না, হাতের সিগারেটের শেষ টুকরো দূরে ছুঁড়ে ফেলল, আমি বুঝিয়ে বলব'খন...একমাত্র আমার কথাই দাদা যা একটু শোনে-টোনে...সকলেব ছোট আদরেব ভাই তো—

অকূলে কূল পেল যেন নাবাযণ শর্মা।—আচ্ছা ভাই আচ্ছা, শুধু দাদার কেন, তুমি আমারও ছোট ভাই আজ থেকে...দাদাকে বোল এ পাড়ার আর কক্ষনো কেউ অমন বোকার মত কাজ করবে না।

কিছুটা নিশ্চিন্ত হয়ে ন্যাড়াদা চলে গেল।

একটু বাদে ন্যাড়া দোতলায় রিণাব দর্শন মিলল। ছেলেরা আজ ইতি-উতি জটলা করছে, আজ ও এখানে আসবেই না জানা কথা। হাতের ইশারায় রিণা ওকেই আসতে বলে অদৃশ্য হযে গেল।

...ইদানীং রোজ দুপুরে শাড়ি পরা দেখে ওকে। আজও তাই। সমুর ধারণা, তার ভাল লাগে বলেই দিদিদের কারো না কারো শাড়ি টেনে নিয়ে পরে। রিণা শাড়ি পরলে সমুর শুধু ভালে লাগে না, লোভনীয় মনে হয় ওকে।

ন্যাড়াদার সঙ্গে বাক্য-বিনিময়ের ফিরিস্তি শুনে রিণা হেসে সারা। শোনার আগ্রহে ওর পাশ ঘেঁষে বসেছিল, হাসির উচ্ছ্বাসে ওর পাঁজর আর কাঁধের স্পর্শ পাচ্ছে। একটা অননুভূত তাপের তৃষ্ণা সমুর—সেটা গোপন করার চেষ্টা।

—খুব আক্কেল হয়েছে, সর্বাঙ্গে খুশির তরঙ্গ রিণার, যেমন কুকুর তেমনি মুগুর--এই শেষেরটুকু ছোড়দি শুনলে আজ তোমাকে রসগোল্লা খাইয়ে দিত। আনন্দে খপ করে সমুর চুলের মুঠি ধরে ঝাঁকিয়ে দিল।—তুমি এত দুষ্টু জানতুম না তো!

সমুর একটা হাত ওর কাঁধ বেষ্টন করেছে। তাপের তৃষ্ণা আকণ্ঠ সেই মুহূর্তে। চোখের ভাষা বদলে যাচ্ছে। কানের ডগা লাল।

—ধেৎ! হঠাৎ থমকে একটা ধাক্কা মেরে সরাল ওকে, নিজেও সরল।—পেটে পেটে কেবল বজ্জাতি তোমার!

ভালই হয়েছে। আর একটু অবকাশ পেলে কিছু একটা হয়ে যেতেও পারত। শুকনো হাসি।—বজ্জাতি কি করলাম?

এই চাউনি আর এই শুকনো মুখ রিণা আরো দেখেছে। রাগ করলেও আগের মত রাগ হতে চায় না। তবু ঝাঁজিয়ে উঠল, এবার থেকে পাঁচ গজ তফাতে থাকব আমি—

সমু বলল, তফাতটা তাহলে পঞ্চাশ গজ হোক, আমি চলি—

—খবরদার! বোস বলছি! পাঁচ গজ না হোক, গজ খানেক ফারাক রেখে আবার বসল রিণা।—কারো আদর না পেলেও তুমি এক নম্বরের আদুরে ছেলে।

—তুমি এত বুঝলেও তো আদর করলে না কখনো।

—আমার বয়ে গেছে। হেসে উঠল, কেন, ন্যাড়াদা অমন আদরের কথা বলে গেল তাতে হল না? .

আবার ন্যাড়াদা-প্রসঙ্গ। সমু বলল, তোমার ছোড়দি অত খুশি হবে জানলে আর একটু না হয় ঠুকে দিতাম।...কিন্তু বেচারা ন্যাড়াদাকে এত অপছন্দ কেন তোমাব ছোড়দির?

—রিণা অবাক।—ন্যাড়াদাকে কারো আবার পছন্দ হয় কি করে—নেহাত ফাই-ফরমাশ খাটার একটা লোক দরকার, তাই যা একটু আসকারা দেয়। মনে মনে আসলে ঝাঁটা-পেটা করে।

সমু গম্ভীর হঠাৎ।—ন্যাড়াদার সঙ্গে আমার তফাত কতটুকু?

—তার মানে? ভুরু কোঁচকাল।

—মানে দুজনেই বাউণ্ডুলে, দুজনেরই একই দশা।

—সত্যি, তোমার জন্যে মাঝে মাঝে এমন ভাবনা হয় আমার। গলায় আন্তরিক সুর এবার।—বি. এ. পাস করার আগেই হুট করে লেখাপড়া ছেড়ে বসলে। তা না হয় হল, দাদার মত একটা ব্যবসা-ট্যাবসায় মন দিলেও তা পার—কিছু তো একটা করতে হবে।

সমু মাথা নেড়ে সায় দিল।—দাদারও সেই জন্যেই খুব রাগ—তার কাঠের কারবারে ঢুকলে খুশি হয়।

—রাগ তো হবেই! তাই করো না কেন?

—আমার ভাল লাগে না।

—কি ভাল লাগে?

—কিচ্ছু না। অন্যমনস্ক একটু।—আমার ঠিক ওপরে একজন দাদা ছিল, বুঝলে--দু'বছর আগে পুলিসের গুলি খেয়ে মরে গেল। সে ভারী মজার মজার কথা বলত।...বলত, এটা যুদ্ধের কাল, ঘরে যুদ্ধ বাইরে যুদ্ধ, সক্কলের সঙ্গে সক্কলের যুদ্ধ...এমন কি নিজের সঙ্গে নিজের যুদ্ধ—এই যুদ্ধশেষে সব শ্মশান হয়ে গেলে তার ভস্ম থেকে যদি ভাল করা বা ভাল লাগার মত কিছু গজায়। কিন্তু ছোড়দা জানত না, এই যুদ্ধ দেখাটাও বেশ মজার জিনিস হতে পারে। নিজেও যুদ্ধ করছি আবার সক্কলের যুদ্ধ দেখছিও।...এমন কি ওর গুলি খেয়ে মরাটা পর্যন্ত এখন এক-এক সময় বেশ মজার ব্যাপার মনে হয় আমার।

রিণা হাঁ করে চেয়ে আছে।

চেয়ে আছে সমুও। চোখে-মুখে বুকের তলায় আবার সেই উষ্ণ তাপের তৃষ্ণা।

—খাব? ছাই খাব আমি—উনুনের ছাই—আর সক্কলকে তাই খাওয়াব—বুঝলে? লীলা করতে এসেছেন সব—লীলা করে বেড়াচ্ছেন।

সন্ধ্যা অনেকক্ষণ উত্তীর্ণ। সমু নিজের ঘরে বসে কাগজের ওপর পেন্সিলের আঁচড় কাটছে। দাদা নিজের ঘর থেকে বেরিয়ে সামনের বারান্দায় এসে চাপা গর্জন করে উঠছে আবার। বউদি এদিকে আছে সম্ভবত। সে আসামী নয়, তার রিসিভারের ভূমিকা। তাপ খুব বেশি জমাট বাঁধলে দাদা সেটা এ-ভাবে খালাস করে থাকে।

—সকালে উঠেই কতগুলো শয়তানের পেটে আড়াইশো টাকার জলাঞ্জলি, তখনি বোঝা গেছে সমস্ত দিন কেমন যাবে—আর তুমি আছ তোমার খাওয়া নিয়ে।

—না খেলে তো চলে না মানুষেব, সেই কোন সকালে না-খেয়ে বেরিয়েছ—

বউদির নবম গলা। একটু ইন্ধন না যোগালে দাদাব বাগ আরো চড়ে জানা আছে।

—থাক-থাক। আব দবদ দেখাতে হবে না—ঘবের কে কোন দিকে ছুটেছে কোন দিকে না তাকিয়ে, তুমি সুদের স্বপ্ন দেখগে যাও!

আধ মিনিটের বিরতি।

—বাড়ি আসতে উনি নিশ্চিন্ত খবর দিলেন, সুবি সিনেমা দেখতে গেছে! ঘন ঘন সিনেমা দেখা চাই। সিনেমাব তাগিদে হিসেবের খাতায় তিন জায়গায় ভুল!...দোকানে যাবার সময় দেখি পঞ্চাশ গজ আগেব মোড়ে শম্ভুর সেই বখাটে খেলোয়াড় বন্ধু মণ্টু দত্ত হাঁ কবে দাঁড়িযে আছে। আগে একদিন দেখেছিলাম মিনু শিকদার ওই রকম দাঁড়িয়েছিল। সেদিনও শুনেছি সিনেমায় গেছে। এখন বুঝতে পারছ কিছু?

মেজদাব বন্ধু মণ্টু দত্ত আব মিনু শিকদাবেব সঙ্গেও অনেক কালের জানাশোনা সকলের। কিন্তু তাবা ইদানীং বাড়ি আসে না বড একটা।

পঁয়তাল্লিশ সেকেণ্ডের বিরতি।

—আর ওই শম্ভু শযতানটাকে স্পষ্ট জানিয়ে দেব সে তাব ব্যবস্থা দেখে নিক। ফ্যাক্টরীতে চাকরি করে কোন দিকে তাকানোর সময় হয না তার—আর এদিকে নিজের বউকে বাপের বাড়ি পাঠিযে অন্য মেয়ে নিয়ে ট্যাক্সিতে হাওয়া খাওয়ার সময় হয় তার—ওই জগা যে মেয়েটাকে অত কেলেঙ্কারির পর ছুঁড়ে ফেলে দিয়েছে —ওই গুণধর তাকে নিয়ে হাওয়া খেয়ে বেড়াচ্ছেন—আজ নিয়ে দু'দিন দেখলাম —বড় আশায় আছে নতুন বাড়িতে নতুন ঘরে রাজার হালে থাকতে পারবে—দূর দূর করে তাড়াব আমি সব!

এবারে বউদির গলা শোনা গেল।—আমি তো কবেই বলেছি তার মত স্বার্থপরের সঙ্গে থাকা পোষাবে না-সে আলাদা ব্যবস্থা দেখে নিক—

—থাম। তুমি তো সবই আগে বোঝ আগে বল—সুদের হিসেব আর লাভের হিসেব ছাড়া তুমি আর কিচ্ছু বোঝ না—বুঝলে?...আজ থেকে লোডশেডিং-এর জন্য সাড়ে ছটায় দোকান বন্ধ—তাতে কত লোকসান সেই হিসেব নিয়ে মাথা ঘামিয়েছ?

বিশ সেকেণ্ডের মত বিরতি। সমু ঘড়ি দেখছে না। ঘড়ি নেই। সময়টা আঁচ করছে।

—আর ওই যে ছোটটা—ভেজা বেড়ালের মত মুখ করে বসে থাকে—সে পর্যন্ত তলায় তলায় প্রেম করে বেড়াচ্ছে তোমার নতুন বাড়ির পিছনের এক বাড়ির মেয়ের সঙ্গে—সেই তাগিদে রোজ তদারক করতে ছোটে—কি হচ্ছে না হচ্ছে চেয়েও দেখে না—

দেড় মিনিট খানেকের বিরতি। তারপর আচমকা নতুন প্রহসন। বারান্দায় বেরিয়ে এসেছিল বোধহয়, এ-ঘরে আলো দেখে নিঃশব্দে দরজার কাছে এসে দাঁড়িয়েছে।

নিজের মনেই হাসছিল সমু, আর কাগজটার ওপর মাঝে মাঝে লিখছিল কি। ঘাড় ফিরিয়ে দাদাকে দেখে চমকে উঠল। হাসি মিলিয়ে গেল।

ঘরে ঢুকল দাদা। ও বাড়ি আছে জানত না। ভ্রূকুটি কুটিল।—হাসছিস যে বড়? খুব লায়েক হয়ে উঠেছিস, কেমন?

জবাব না দিয়ে সমু নিরাসক্ত মুখে চেয়ে রইল।

রাগের চোটে আরো খানিকটা এগিয়ে এল দাদা।—তোর ওই চোখ দুটো আমি গেলে দেব একদিন—বুঝলি?

সমুর বোকা-চাউনিতে পলক পড়ে না। ওর সামনের কাগজটাব ওপব চোখ গেল দাদার। পেন্সিলে বড় বড় হরফে কি লেখা তাতে। টেনে নিল।

'—দাদা তুমি বোকার মত রাগ করছ, তার থেকে পেট ঠেসে খেয়ে নিয়ে মাথা ঠাণ্ডা কর। লীলার লোভ সকলেরই, তুমি মাঝখান থেকে তাব ওপর প্রভুত্বের পাথর চাপিয়ে নিজের সঙ্গে যুদ্ধ করে মরছ—'

নিজের চোখ দুটোকে যেন বিশ্বাস করে উঠতে পারছে না শংকর চাটুজ্যে। এ-রকম দুঃসাহস কল্পনার অতীত। তার পরেই চারখানা হয়ে ফেটে পড়ল।—তোকে আমি চাবুক মেরে শায়েস্তা করব—চাবকে পিঠের ছাল-চামড়া তুলে বাড়ি থেকে তাড়াব—বুঝলি?

ও-দিক থেকে গায়ত্রী ছুটে এসেছে। সমু দাদার মুখের দিকে তেমনি চেয়ে আছে।

হাতের কাগজটা বউদির দিকে ছুঁড়ে দিয়ে দাদা দুর্জয় রাগে ঘর ছেড়ে চলে গেল। কি হল হঠাৎ বুঝতে না পেরে বউদিও লেখা কাগজটা তুলে চোখের সামনে ধরল। তারপর তারও দুই চক্ষু বিস্ফারিত।

—এ-সব তুই লিখেছিস। এরপর আর তোকে আস্ত রাখবে?

একটা হাই তুলে সমীর জবাব দিল, রাখল তো...।

সকালে সেই ঠাকুরঘরের ব্যাপারটার পর থেকেই ঘুরে-ফিরে সমুর কথাই অনেকবার মনে পড়েছে বউদির। ওর চোখে চোখ পড়তে সচকিত হয়ে ঘর ছেড়ে প্রস্থান করল।

...গায়ত্রীর গরমবোধ একটু বেশি। তারপর রান্নার কাজ সেরেছে। গায়ে ব্লাউজ নেই। শাড়ির নীচে শুধু আঁট ছোট জামা। ওর চোখের ধাক্কায় সচেতন হয়ে ঘর ছেড়ে পালাল। অথচ কাজের সময় এ-রকম বেশবাস তার নতুন নয়।

রাত ন'টা হবে তখন। এর ঢের আগেই সমু নিজের ঘরের আলো নিভিয়ে দিয়েছিল। অতএব তার ঘরের সামনের বারান্দার অংশটুকুও অন্ধকার। খিদে পেয়েছে। চুপচাপ উঠে দরজার বাইরে মুখ বাড়াল। তারপর আর পা না বাড়িয়ে দরজার আড়ালে দাঁড়িয়ে নিঃশব্দেই একটা দৃশ্য দেখল।

তার ঘরের সামনের বারান্দাব কোণাকুণি কাঠের চেয়ারে বসে দাদা মদ খাচ্ছে। সামনের টেবিলে মদের বোতল। আর বড় ডিশে কিছু খাবার—ভাজাভুজি। বউদি এক-একবার সামনে দাঁড়াচ্ছে আবাব বান্নাঘর থেকে গরম ভাজা এনে ডিশে ঢেলে দিচ্ছে, তারপব আবাব দাঁড়াচ্ছে। দাদার লালচে মুখ দেখে মনে হয় দ্বিতীয় কি তৃতীয় গেলাস হবে। মুখ গম্ভীর, কিন্তু চাউনি সজাগ। মদ খাওয়ার ফাঁকে চোখ দুটো বউদিব সর্বাঙ্গে ঘুরে-ফিবে বেডাচ্ছে। ওঠা-নামা করছে। বউদিও ব্যাপারখানা বুঝতে পারছে। দাদাব সঙ্গে এক-একবার চোখাচোখি হতে তার চোখে-মুখে আর ঠোঁটেব ফাঁকে এক ধবনেব চাপা হাসি ঝিলিক দিয়ে যাচ্ছে। সাদা বাংলায় ইঙ্গিতজ্ঞা সুলভ তোষামোদের মূর্তি বউদির।

হঠাৎ দাদা ঘাড বাড়িয়ে পিছনেব দরজার দিকে তাকাল। সঙ্গে সঙ্গে রুক্ষ মুখ। চেয়ার ঠেলে উঠে সেদিকে গেল। আট বছবের বাচ্চু দরজার সামনে মেঝেতে ব?? ?খেলা করছিল বোধহয। ঠাস কবে একটা চড় পড়ল তাব পিঠে। সেই সঙ্গে গর্জন।—তোকে না ঘুমোতে যেতে বললাম? যা—পাঁচ মিনিটের মধ্যে না ঘুমোলে তোকে আমি তুলে আছাড দেব।

রাগত মুখে আবাব এসে চেযাব টেনে বসল।

সমুর মনে হল চড়টা যেন ওব পিঠেই এসে পড়ল। এতবড মারটা খেয়েও ওইটুকু ছেলে মুখ দিযে টুঁ-শব্দটি বার কবল না।

ঘব থেকে বেরিয়ে সোজা দাদাব ঘরের দিকে এগোল সমু। দাদা তাকাল তার দিকে। বউদিও। কিন্তু সমুব ভ্রূক্ষেপ নেই। দাদাব চেযারেব পিছন দিয়ে তার ঘরে ঢুকল।

বাচ্চু শুয়ে আছে উপুড হযে। ভয়ে সিঁটিয়ে আছে। গাযের গেঞ্জি আর জামার ওপব দিয়ে চড়টা পডেছে। তুলে দেখল। ফর্সা পিঠে পাঁচ আঙুলের পাঁচটা দাগ দাগডা মেরে বসে গেছে। টেনে খাট থেকে নামা? ওকে।—আয়।

হাত ধরে ঘর থেকে বাব কবে আনল তাকে। আবো ঘাবড়ে ছেলেটা শক্ত হয়ে আছে।

ধমকের সুরে দাদা বলল, কোথায নিয়ে যাচ্ছিস ওকে?

—আমার ঘরে।

—কেন? এবারে আরো রুষ্ট।

—আমার সঙ্গে শোবে।

—কে? দ্বিগুণ অসহিষ্ণু।

—পাঁচ মিনিটের মধ্যে ওর ঘুম আসবে না—পিঠে পাঁচ আঙুলের দাগ পড়েছে, আরো কিছু পড়তে পারে।

দাদার মুখের ওপর থেকে দু'চোখ বউদির দিকে ফিরল একপ্রস্থ। বউদি নির্বাক। দাদার নেশা ছোটার উপক্রম। যেটুকু বোঝাবার তাদের বুঝিয়ে দিয়েই বাচ্চুকে নিয়ে সমু নিজের ঘরে ঢুকল। আলো না জ্বেলে ওকে বিছানায় তুলে দিল।—শুয়ে পড়।

ওইটুকু ছেলেও যেন ব্যাপারখানা বিশ্বাস করে উঠতে পারছে না। সকালেও মায়ের হাত থেকে বেলুন-চাকা কেড়ে নিয়ে ছুঁড়ে ফেলে দেওয়ার দাপট দেখেছে এক প্রস্থ। পিঠের জ্বালা ভুলে জিজ্ঞাসা করল, বাবা আর কিছু বলবে না?

—না, তুই ঘুমো।

আট বছরের ছেলেটা আনন্দে আটখানা।

সুবর্ণা ঘরে ঢুকল সাড়ে ন'টায়। বারান্দা অন্ধকার তখন। মেজদার ঘরের শেকল তোলা অর্থাৎ ফেরেনি। শুধু রান্নাঘরে আলো জ্বলছে, আর পর্দা ফেলা দাদার ঘবে। ওর আর সমুর ঘরেরও আলো নেভানো।

পা টিপে ঘরে ঢুকে আলো জ্বেলেই থতমত খেলে একটু। ভেবেছিল সমুও ঘরে নেই।...বাচ্চু ওর বিছানায় ঘুমোচ্ছে, আর সমু পাশে বসে। সমুব ভ্যাবলাকান্ত মুখের দিকে চেয়েই সুবর্ণার খটকা লাগল কেমন। কিছু একটা ঘটলে ও এই বকম করে তাকায়।

—কি হয়েছে রে?

—অনেক কিছুই হয়েছে।

সুবর্ণার চোখে চকিত শংকার ছাযা।—কি বল না? দু'পা কাছে এগিয়ে এল।

সমু চেযেই ছিল। অল্পস্বল্প সাজে সত্যি বেশ দেখায় ছোড়দিকে। ব্লাউজটা বরাববই চকচকে সাদা পরে ছোড়দি—হয় ফুলভযেলেব নযতো চিকনের।

সমু বলল, প্রথম নম্বর, সকালে আড়াইশো টাকা খসাব দরুন দাদার মেজাজ গরম, সে তো জানিস।

সুবর্ণা নীরবে মাথা নাড়ল।

—দ্বিতীয় নম্বর, তুই ঘন ঘন সিনেমা দেখিস—সিনেমা দেখার তাগিদে আজ তুই হিসেবের খাতায় তিন জায়গায় ভুল করেছিস।

—বেশ করেছি। সুবর্ণা হঠাৎ রেগে গেল—ভুল মানুষের হয়, দাদা চেঁচামেচি করে বলল?

পরের জবাবটা না দিয়ে সমু আগেবটুকুর দিল।—দাদার ধারণা, তোর ভুল হয়েছে মণ্টু দত্তর জন্য, সে আগের রাস্তায় মোড়ের মাথায় হাঁ করে দাঁড়িয়েছিল তোর জন্যে। তার আগে একদিন মিনু শিকদারকেও ওই রকম দাঁড়িয়ে থাকতে দেখা গেছে। দাদার ধারণা আজ তুই মণ্টু দত্তর সঙ্গে সিনেমায় গেছিস।...তার ধারণা যে ঠিক নয়, তুই মণ্টু দত্তর সঙ্গেও যাসনি সিনেমায়ও যাসনি সে-কথা আমি বলিনি।

শেষেরটুকু শুনে সুবর্ণা আচমকা বিস্ময়ে বিমূঢ় একটু। সামলে নেবার তাগিদে রাগ দেখানোর চেষ্টা।—দেখ, তুই ভালো হাতে মার খাবি আমার হাতে কোন দিন—

তারপর শোন—তিন নম্বর—শম্ভু শয়তান, মানে মেজদা নিজের বউকে বাপের

বাড়িতে রেখে এখন অন্য মেয়ে নিয়ে ট্যাক্সিতে হাওয়া খেয়ে বেড়াচ্ছে...জগুদা অত কেলেংকারিব পর যে মেয়েটাকে ছুঁড়ে ফেলে দিয়েছে মেজদাকে দাদা সেই মেয়েকে নিয়ে মোটবে আজও হাওয়া খেতে দেখেছে, আগেও একদিন দেখেছে। নতুন বাড়িতে ওঠার আশায় ছাই দিয়ে তাকে দূর করে তাড়ানো হবে।

আলস্যমাখা চোখ দুটো সমু ছোড়দির মুখের ওপর তুলল।—যেতে দে, জগুদা তার আগেও তিন-চারটে মেয়ের দফা-রফা করেছে—তারা সকলেই বাজে মেয়ে সবাই জানে—দাদাও জানে। তাবপর চার নম্বব আমি। এদিকে ভেজা-বেড়াল-মুখো, ওদিকে বাড়িব তদাবকে বেরিয়ে সেখানকার একটা মেয়ের সঙ্গে প্রেম করে বেড়াচ্ছি। আঙুল তুলে টেবিলেব ওপরের পেন্সিলে লেখা কাগজটা দেখাল।—তারপর ঘরে ঢুকে আমাব লেখা ওই কাগজটা হাত থেকে টেনে নিয়ে দেখল। আর তারপর গলা দিয়ে ডবল কামান দাগল—

কিছু না বুঝেই সুবর্ণা তাড়াতাড়ি টেবিলের কাগজটা তুলে নিল। পড়াব পর ওবও মুখেব সূচারু বিস্ময়েব কারুকার্যটুকু দেখার মতো। চোখ কপালে।—এ-সব তুই লিখে বেখেছিস আর দাদা দেখল?

—বউদিও। আমি কি কেউ দেখবে ভেবে লিখেছিলাম।

তাবপব? সুবর্ণা উদগ্রীব।—দাদা দিল না ধবে দু'ঘা?

—মুখে দিল। বলল, চাবুক মেবে শায়েস্তা কববে—চাবকে পিঠের ছাল-চামড়া তুলে বাড়ি থেকে তাড়াবে।

—ইস, চাবকালেই হল! এই ভাইটাকে হঠাৎ কি-যে ভালো লাগছে সুবর্ণাই জানে। কিন্তু মাত্র দুটো বছরেব মধ্যে কত যে বদলে গেল ও ভেবে পায় না। পবক্ষণে উৎসুক।—কিন্তু তুই কি সত্যি সত্যি কোন মেযের সঙ্গে প্রেম করে বেড়াচ্ছিস নাকি?

জবাব না দিযে সমু চুপচাপ চেয়ে বইল তার দিকে।

উসকে দেওযাব মতো কবে হাল্কা সুরে সুবর্ণা বলল, বল না রে হাঁদা—হাঁ কবে চেযে আছিস কি?...এক পয়সার মুবোদ নেই, তো সঙ্গে প্রেম কবতে যাবে কোন বোকা মেযে।

সমুব চাহনিটা আবাব অদ্ভুত ঠেকেছে। আগ্রহের সুরে আলতো করে জিজ্ঞাসা কবল, প্রেম কাকে বলে রে?...ছোড়দা বলত, যুদ্ধের কাল...যুদ্ধের কালে প্রেম জিনিসটা কি?

চুলেব মুঠি ধরে সুবর্ণা আচমকা ওকে মাটিতে টেনে ফেলে দিল।—যুদ্ধের কালে প্রেম জিনিসটা এই। বলেই শাড়ি আর তোয়ালে টেনে নিয়ে হনহন করে বেরিয়ে গেল। আসলে পালিয়েই গেল। এ ছেলেকে আর একটুও বিশ্বাস নেই। কোন কথা থেকে বেফাঁস কি বলে বসবে আবার কে জানে!...সানুটার জন্য এক ধরনের ভয়, কিন্তু ওকে তবু বোঝা যেত। এটাকে বোঝাও যায় না বলে এর জন্যে ভয় যেন আরো বেশি।

ও এ-রকম হয়ে উঠল কখন? কি করে? কেন?

অন্ধকার শয্যায় শুয়ে বেশ রাত পর্যন্ত এই চিন্তা করছিল গায়ত্রী চাটুজ্যেও।

আর, অন্ধকার শয্যায় শুয়ে আরো বেশি রাত পর্যন্ত ঠিক এই চিন্তা করছিল শংকর চাটুজ্যেও।

সুনন্দ অর্থাৎ সেজভাই সানু বেঁচে থাকতে 'যুদ্ধের কাল' কথা দুটো হামেশাই শোনা যেত এ-বাড়িতে। সামনে থেকে বা দূর থেকে শংকর চাটুজ্যেও অনেক শুনেছে। সানু বলত। রঙ্গ করে বলত, ব্যঙ্গ করে বলত, তর্কে বলত, উচ্ছ্বাসে বলত, রাগলে বলত। এই কথা দুটোর অনেক রকমের বিশ্লেষণ শোনা যেত তার মুখে। সে-সব কানে এলে অবশ্য শংকর চাটুজ্যের রাগই হত বেশি। শুধু ওই 'যুদ্ধের কাল' কথা দুটো তার অপছন্দের ছিল না খুব। এ-কালের সাধারণ মানুষগুলো সব বিচ্ছিন্ন, যে-যার জীবনযুদ্ধে মগ্ন। শংকর চাটুজ্যে নিজেও ব্যতিক্রম নয়। অনেক যুঝেছে, অনেক ক্ষতবিক্ষত হয়েছে। নিজেকে আজ তাই অনেকখানি সফল সংগ্রামী পুরুষ ভাবে সে।

বাবা শশাঙ্ক চাটুজ্যে ছিলেন স্কুল-মাস্টার। অভিমানী স্বভাবের মানুষ। দারিদ্র্যের বড় সংসার সচল রাখার জন্য দিবারাত্র খাটতেন। স্কুলে পড়ানোর আগে-পরে অনেকগুলো টিউশন করতেন। শংকরের ঠিক পরেই একটা বোন ছিল, সেটা তিন বছর বয়সে মারা যায়। তাকে মনে নেই, কিন্তু তাকে বাঁচানোর চেষ্টায় বাবার অনেক খরচ হয়েছিল শুনেছে। যে চারটে ভাই আর বোন বেঁচে তাদের নিয়েই সমস্যা। মা চোখ বুজেছেন সমুর ছ'মাস বয়সে, শংকবের তখন বছর আঠারো—সবে কলেজের মুখ দেখেছে। অন্য চারটে ভাইবোনের মধ্যে শুধু শম্ভু স্কুলে পড়ছে। সুবর্ণা সানু খুবই ছোট।

সমুর জন্মের পর থেকেই মাকে রোগে ধবেছিল। কত কি রোগ সে আব মনে নেই শংকরের। ছ'টা মাস ধরে বাবা কত সেবা করেছেন মায়ের আর কত টাকা জলের মত খরচ করেছেন তাই শুধু মনে আছে। বাবাকে লোকে বিশ্বাস করত, ধার পেতে অসুবিধে হত না। ছ'মাস ঝকাঝকির পর মা গেলেন। সেই কারণেও ওই সব থেকে ছোট ভাইটাকে ভাল চোখে দেখত না শংকর। শুধু বাবাই তাকে বুক দিয়ে আগলে রাখতেন। ওর জন্য গোটা দুই তিন টিউশনিও ছাডতে হয়েছিল বাবাকে।

সংসারের অবস্থা চরমে ঠেকেছে। মায়ের অসুখের দেনার কিস্তি শোধ কবে বাবার হাতে বড় কিছু থাকে না। বাবা তখনো একা যুঝছেন, বড় ছেলেকে ডেকে কিছুই বলছেন না। মাত্র একটা বছর কলেজে পড়েছিল শংকর। তারপর নিজেই পড়া ছেড়ে উপার্জনের রাস্তায় ঝাঁপ দিয়েছে। মনের তলায় অনেক পড়ার শখ ছিল, মন্দ ছাত্র কেউ কখনো বলেনি। ফলে ওই বয়সেই মুখে একটা রুক্ষ ছাপ পড়েছে, বুকের ভেতবটা কঠিন হতে শুরু করেছে।

উপার্জনের পথে নামলেই উপার্জন করা যায় না। ঝাঁকে ঝাঁকে গ্র্যাজুয়েট ছেলে বেকার, তার মত আণ্ডার-গ্র্যাজুয়েট ছেলের দিকে কে তাকায়। কেরানীর কাজ জোটাতে না পেরে শেষে মেহনতী কাজ শুরু করেছে। অভিমান ছাড়তে পারলে এ-রাস্তায় বরং দুটো পয়সা আনা সহজ। খবরের কাগজ ফেরি করেছে, সাইকেল

আব মোটর মেরামতের কারখানায় কাজ করেছে। এত দারিদ্র্যের মধ্যেও স্বাস্থ্য ছিল বটে। নিয়মিত ব্যাযামের ফল। পুষ্টির মধ্যে দু'চার পয়সার আদা-ছোলা খেয়েই ও-রকম স্বাস্থ্য। কিন্তু স্বাস্থ্য আর চেহারা দেখে যারা ডেকে নিত, মেজাজ দেখে তারা আবার একদিন তাড়াত। তার এই মেজাজ দেখে বাবাও কম দুঃখ পাননি। বেদম মারধোর করত ছোটগুলোকে। বাবা বাধা দিতেন না, বিষণ্ণ চোখে চেয়ে থাকতেন। কিন্তু বাবার ওপরেও এক ধরনের চাপা আক্রোশ ছিল বড় ছেলের। এই দারিদ্র্যের সংসার এত বড কেন এটাই হযতো রাগের কারণ তার। দারিদ্র্যের সংসারই যে বড় হয় সেটুকু ভাবাব মত সহিষ্ণুতা নেই।

বছব পাঁচেক নানাদিক অলি-গলি চযে বেডাবাব পর মোটামুটি একটু স্থায়ী উপার্জনের পথ দেখতে পেল সে। ধীরেন গাঙ্গুলী তার বাবার ছোট্ট ফার্নিচারের দোকান নিয়ে হিমসিম খাচ্ছে তখন। স্কুলে শংকরের দু'ক্লাস নীচে পড়ত ধীবেন। বযসেও বছব তিনেকেব ছোট। ববাববকার রুগ্ন ছেলে। স্কুল-ক্যাপ্টেন শংকর চাটুজ্যে তাব কাছে তখন হিমালযসদৃশ পুরুষ একটা। বাড়িব কাছেই থাকত। এ-রকম একনিষ্ঠ ভক্ত শংকরের কমই ছিল। ধীরেনেব বাবা মাবা যেতে দোকান নিয়ে সে চোখে অন্ধকাব দেখছে।

শংকর এগিয়ে আসতে হাতে চাঁদ পেল সে। এমন যোগ্য মানুষ আর কে আছে, আর এত বিশ্বাসই বা আব কাকে কবা যেতে পাবে। তা শংকর চাটুজ্যে যোগ্যতাব আর বিশ্বাসের প্রমাণ দিতে পেবেছে। নিজে কাঁচামাল সংগ্রহ করেছে, মিস্ত্রী খাটিয়েছে, দরকারে নিজেব হাতে কাঠ পালিশ করেছে। দিনে দিনে খদ্দেরও সে-ই বাডিযে চলেছে। দোকান যেন তাব, ধীবেন গাঙ্গুলী তার নির্দেশে উঠেছে, বসেছে।

গোডাব চুক্তি, লাভের দু'আনা ভাগ পাবে, আব কিছু মাসোহাবা নেবে। মাসোহারা দোকানেব অবস্থা অনুযাযী বাডবে। আব চুক্তি, লাভের অংশ সে ইচ্ছে করলে এই দোকানেই খাটাতে পাববে।

এই উদ্দাম আব উদ্দীপনার তিন বছবেব মুখেই আবার বজ্রঘাত।

বাবাব আকস্মিক মৃত্যু। এক বন্ধুব অপমানেব আঘাতে মৃত্যু।

তখনো হাঁ-কবা দাবিদ্র্যের মধ্যে সংসাব চলছিল। পাঁচ মাসের বাড়ি-ভাড়া বাকি পড়ে আছে জেনেও শংকব তেমন গা করেনি। তার সমস্ত মন তখন ব্যবসার দিকে। বাবারই এক পুরনো বন্ধুব বাড়িতে থাকে তারা। বাডি এসে সেই ভদ্রলোক এ-ভাবে বাবাকে অপমান করে যেতে পারেন কল্পনাব মধ্যেও ছিল না। শংকর তখন বাড়ি ছিল না। পরে এসে শম্ভুব মুখে শুনেছে, বহু তাগিদের পরেও ভাড়া না পেয়ে রাগে জ্বলতে জ্বলতে ভদ্রলোক বাড়ি এসে বাবাকে যা নয় তাই বলে অপমান করেছে, চোর-জোচ্চোর বলে গালাগাল করেছে।

বাবা একেবারে চুপ। সকলে দেখেছে বাবার ফর্সা শরীর একটু একটু করে লাল হয়ে উঠছে। ঘাম হচ্ছে। শংকর বাড়ি এসেও তাই দেখেছে। উত্থানশক্তিরহিত। বুকে অসহ্য যন্ত্রণা। বাতাসের অভাব। ডাক্তার এসেছে, দেখেছে। তক্ষুণি হাসপাতালে পাঠাবার ব্যবস্থা কবতে বলেছে। কিন্তু সে-সময় মেলেনি।

শংকর অদূরে দাঁড়িয়ে দেখেছে মৃত্যুর আগের মুহূর্ত পর্যন্ত সে-কি নীরব আকৃতি বাবার চোখে। বেশির ভাগ সময় তার দিকেই চেয়েছিলেন, তাকেই দেখছিলেন, তাকেই খুঁজছিলেন। দুই চোখের সেই নিঃশব্দ বেদনামাখা আকৃতি তার বুকের ওপর মুগুরের ঘা বসিয়ে গেছে। সেই চোখের ভাষাও সে পড়তে পেরেছিল।

...আর সেই দিন সেই মুহূর্তে শংকর চাটুজ্যের সঙ্কল্পের মধ্যে আজকের এই নতুন বাড়ির অবিচল ভিত গাঁথা হয়ে গেছল। যেখান থেকে কেউ আর কোনদিন অপমান কবে তাড়াতে চাইবে না...বাবার বাড়ি, বাবার হাসি সেই বাড়ির আনাচে-কানাচে ছড়িয়ে থাকবে। সেই শান্তির অঙ্গনে ওদেরও সকলের আশ্রয় মিলবে।

বাবা মারা গেলেন। ধীরেনেব কাছ থেকে আগাম টাকা এনে প্রথমেই বাড়িভাড়া শোধ ক্রেছে শংকর চাটুজ্যে। বাবাব সেই বন্ধুর মুখের ওপর টাকাগুলো শুধু ছুঁড়ে দিয়ে এসেছে, আর কিছু বলেনি। শম্ভু আর তার তিন অন্তরঙ্গ বন্ধু জগা পাঠক, মণ্টু দত্ত আর মিনু শিকদাব তখন বেশ সেয়ানা হয়ে উঠেছে। উনিশ-কুড়ির মধ্যে বয়েস। রক্ত গবম। বন্ধুদের সঙ্গে এনে দাদার কাছে শম্ভু প্রস্তাব করেছিল বাবার ওই বাড়িওলা বন্ধুকে এবাব ভালরকম শায়েস্তা করতে চায় তারা।

শম্ভুর গালে প্রচণ্ড একটা চড় বসিয়ে দিয়েছিল শংকব চাটুজ্যে।—ভিখেরিব দশা কবে ঘুচবে সেই চিন্তা করতে পাব না?

তার সেই মূর্তি দেখে বাকি তিন বন্ধু চোঁ-চা দৌড়।

আবার নতুন কবে দোকানের কাজে লেগেছে শংকর চাটুজ্যে। তার সেই উদ্যম আর সেই পরিশ্রমেব পাশে দোকানের মালিক ধীরেন গাঙ্গুলী অস্তিত্বশূন্য। এতটুকু গাফিলতি হলে উঠতে-বসতে ধমক খেতে হত তাকেও। কোথাও বিয়ের প্রস্তাব পাকা হয়েছে শুনলে শংকব চাটুজ্যে সকলে আগে ছোটে, আর অর্ডার আদায় না করে ফেরে না বড় একটা। কোথাও কেউ নতুন দোকান করেছে শুনলেও তাদের ফার্নিচার সাজানোর অর্ডার পাওয়ার চেষ্টায় অক্লান্ত পরিশ্রম করে। দোকানের অবস্থা আরো কিছুটা ফেবানোব পব আবার ধীরেনেব সঙ্গে ফায়সলায় বসেছে সে। মৌখিক নয়, কাগজে-কলমে। বাবার মৃত্যুব পর বন্ধুত্বের ওপব আস্থা কমেছে। নতুন চুক্তি, লাভের চার আনা অংশ তার। বাবার মৃত্যুর পর তার মাসিক ববাদ্দ আগেই বাড়িয়ে নিয়েছিল।

এই চুক্তিতেও ধীরেন সানন্দে রাজী। সে জানে ওই লোকের অবর্তমানে দোকান চালাবার ক্ষমতা তার নেই। নিজে তো মাসের মধ্যে সাত দিন শ্বাসকষ্টে ভোগে। সে উল্টে বলেছিল, তোমার ছ'আনাই পাওয়া উচিত।

শংকর চাটুজ্যে বলেছে, সেটা পরে, আগে আমার ক্যাপিটাল বাড়ুক, ক্যাপিটাল খাটুক—অ্যাসেট সমান হলে তখন ছ'আনা কেন, আট আনাই দিতে হবে তোকে।

কিন্তু এ-দিকে সংসারের অবস্থা আরো হতশ্রী হয়েছে। খরচের ব্যাপারে বাধ্য হয়েই সে নির্মম, কঠিন। কেবলমাত্র বাড়ি-ভাড়ার তাগিদ কোনদিন দিতে হয়নি। মাসকাবারে সেটা সে সবার আগে মিটিয়েছে। তারপর যেমন জুটবে তেমনি খাও, না জোটে না খাও। ভাই-বোনদের ওপর শাসনটাও তার অনেক সময়েই মাত্রা ছাড়াত। দাদার ছায়াও কেউ মাড়াতে চাইত না। এক শম্ভু ছাড়া সকলেই ওরা

স্কুলে পড়ে। পাড়ার এক বাজে স্কুলের হেডমাস্টারকে ধরে ভাই দুটোব ফ্রী পড়ার ব্যবস্থা করেছিল। সুবর্ণা তখন নাইন না টেনে পড়ে—তাব ব্যবস্থা সে নিজেই করতে পেরেছিল।

গণ্ডগোল বাধত শম্ভুর সঙ্গে। সে তখন বাইশ বছবের লাযেক ছেলে। তার বন্ধুরা রীতিমত মাস্তান হয়ে উঠেছে এক-একজন। বিশেষ কবে জগা পাঠক একজন নতুন এম. এল. এ-ব নেকনজরে পড়েছে, তার বৃহস্পতিব দশা। বন্ধুদেব জোবটা শম্ভুও নিজেব জোব ভাবত। এর মধ্যে দাদাব মাবমুখী শাসন আব বোজগাবেব তাগিদ তার ভাল লাগত না। চড-চাপড খেযে দাদার ওপব রুখে উঠতে চাইত. তার বন্ধুদেরও অনেক সময় অপমানই কবত।

...শম্ভুব দাদা, নইলে বন্ধুবা তাব এই মেজাজেব দেমাক কিছুটা ঠাণ্ডা করে দিতে পাবে। বন্ধুদেবও তাই ধাবণা। বিশেষ কবে জগা পাঠকেব। তাদেব ভরসাতে শম্ভুরও মেজাজ ঠিক থাকছে না। একদিন কি একটা ঘটনায জগা পাঠক আব মিনু শিকদাবের সামনেই শংকব গর্জে উঠেছিল শম্ভুব ওপব, বলেছিল, হয বোজগারেব পাকা ব্যবস্থা কর, নয়তো এ-বাড়ি থেকে বেবোও।

শম্ভুও তিরিক্ষি হয়ে জবাব দিযেছিল, না বেরুলে তুমি—

শেষ করতে পাবেনি। শংকরেব ডান হাতটা বজ্রেব মতই মাথাব ওপব উঠে এসেছে। কিন্তু নেমে আসাব আগেই জগা পাঠক মাঝে এসে দাঁড়িযেছে।

গম্ভীর।—শংকুদা, একটা কথা, অত বড ভাইকে তুমি যাচ্ছেতাই বল, যখন-তখন তাব গাযে হাত তোল—আমাদেব সঙ্গেও ভাল ব্যবহাব কব না। এটা আমাদের কারোরই পছন্দ নয এটা তোমাব জেনে বাখা উচিত।

শংকর চাটুজ্যের কঠিন দু'চোখ তার মুখেব ওপর আটকেছে। তারপব নিজেব বাঁ-হাতখানা সামনে বাডিয়ে ডান-হাতেব আঙুল দিযে চেটোতে ঠুকে বলেছে, আমি আমাব প্রাণটা এই মুঠোয নিযে চলাফেরা কবি, যখন খুশি সেটা ছুঁড়ে ফেলে দিতে পারি—তোরা কতটা পাবিস্?

শম্ভুকে নিয়ে জগা পাঠক আব মিনু শিকদাব বেবিয়ে গেছে। তিন দিনেব মধ্যে শম্ভু আর বাড়ি ফিবল না।

কিছু একটা ঘটেও যেতে পারত এবপব। কিন্তু তাব মধ্যেই শংকব চাটুজ্যের জীবনের একটা বড় ঘটনা ঘটে গেল। তাব বযেস তখন আটাশ ছাড়িযে সবে উনত্রিশ।

এক ভদ্রলোকের মারফত একটা বিয়ের অর্ডার পাবাব আশায় সে সেই সন্ধ্যায় দক্ষিণ কলকাতা থেকে একেবারে উত্তব কলকাতাব শেষ পর্যন্ত চলে গেছল। বড অর্ডার হলে এতদূব থেকেও লরি বোঝাই করে মাল দিয়ে আসতে পারলে লাভই থাকবে। সেখান থেকে ফিরতে রাত প্রায় দশটা। নির্জন রাস্তা ধবে আসছিল। বাস পাবে কি পাবে না সেই চিন্তা মাথায়। দিন-কাল ভাল না, একটু বাত হতে না হতে আশপাশের সব এলাকাই নির্জন।

হঠাৎ থমকে দাঁড়াল শংকর চাটুজ্যে। কে একজন ঊর্ধ্বশ্বাসে ছুটে আসছে তার দিকেই।...হ্যাঁ একটি মেয়ে। দিশেহারা ত্রাসেই ছুটে এল।—আমাকে বাঁচান—

ওই ওরা আসছে—আমাকে মেরে ফেলবে। বাঁচান আমাকে।

সঙ্গে সঙ্গে দেখা গেল তিনটে লোক এদিকেই ছুটে আসছে, দু'জনের হাতে খোলা ছোরা। তিনজনেরই পরনে পাজামা আর হাফশার্ট। মুহূর্তের মধ্যে শংকরের মনে হল ওরা ছুটেছে বটে কিন্তু বেশ টলতে টলতে ছুটছে। চকিতে এদিক-ওদিক তাকাল শংকর। পায়ের সামনেই বড় পাথর একটা। চোখের পলকে সেটা তুলে নিয়ে দু'হাত পিছনে রেখে সোজা হয়ে দাঁড়াল। ওই তিনজন এসে গেল। খালি হাত যার সে দু'হাতে মেয়েটাকে জাপটে ধরে টেনে নিতে চেষ্টা করল, মুখে অশ্রাব্য গালাগাল। বাকি দুজনে ছোরা উঁচিয়ে দাঁড়াল শংকরের দিকে। একজন টেনে-টেনে বলল, প্রাণের মায়া থাকে তো এক্ষুণি পথ দেখ চাঁদ—

পরের মুহূর্তে লোকটার কপাল-নাক-মুখ ফেটে চৌচির হয়ে গেল। মুখ দিয়ে একটু আর্তনাদ বার করারও ফুরসৎ মিলল না, তার আগেই উল্টে পড়ল। দ্বিতীয় লোকটা ছোরা বসিয়েছে পিঠের দিকে, কিন্তু মাতালের হাত বলে হোক বা নড়াচড়ার দরুন হোক ওটা সামান্য মাংস আর কিছু চামড়া কেটে দিয়ে গেল। হাতের পাথর তখনো শংকরের হাতে, লোকটার ছোরা আবার ওপরে ওঠার আগেই শংকরের বাঁ-হাতের ধাক্কায় পা টলে গেল। মদে চুর হয়ে আছে, শূন্যের ওপর দিয়ে দ্বিতীয় দফা ছোরা চালাল সে—ঝোঁক সামলাবার আগেই তারও মাথা ফেটে চৌচির। তৃতীয় লোকটা চোখের পলকে এই মর্মান্তিক ভোজবাজী দেখে মেয়েটাকে ছেড়ে দিয়ে সত্রাসে ছুট লাগাল। শংকরের মাথায় খুন চেপেছে তখন—ওই মাটিতে পড়া লোকের মাথা মধ্যে দুটো আরো বারকয়েক পাথরটা দিয়ে থেঁতলে উঠে দাঁড়াল। ওরা জ্ঞান হারাল কি মরেই গেল ঠাওর হল না।

মেয়েটা চাপা আর্তস্বরে বলল, শীগগির পালাতে হবে, ও আরো লোক ডেকে নিয়ে আসবে।

পাশাপাশি ছুটল দুজনে। আরো জোরে ছোটা দরকার, কিন্তু মেয়েটা পারছে না। প্রায় দশ-বারো মিনিট ছুটে আসার পর একটা মোড়ের মাথায় দু-চারটে খোলা দোকানপাট আর কিছু লোকজন দেখা গেল। বরাতক্রমে একটা ট্যাক্সি মিলল সেখানে। শংকরের জামার পিঠ তখন রক্তে চুপসে আছে।

থানা। সেখান থেকে আবার ঘটনাস্থলে ভ্যান ছুটেছে। দুটো লোককেই অচেতন অবস্থায় পেয়েছে তারা। তুলে নিয়ে হাসপাতালে পাঠিয়েছে।

থানায় মেয়েটার এজাহার শুনে স্তব্ধ।

নাম গায়ত্রী রায়। বয়েস বাইশ। বাবা-মা নেই। কাকা গার্জেন। উকীল কিন্তু পসারশূন্য। দরিদ্র অবস্থা। নিজের অনেকগুলো ছেলেমেয়ে। ওই তিনটে লোককে গায়ত্রী চোখেও দেখেনি কোনদিন। তিনদিন আগে ছ'টার শোয়ে গায়ত্রী লুকিয়ে সিনেমা দেখতে গেছল। বাড়িতে বলে গেছল অমুক বন্ধুর বাড়ি যাচ্ছে, ফিরতে একটু দেরি হতে পারে। সিনেমা থেকে বেরিয়ে দেখে ট্রাম-বাস সব বন্ধ। অনেক জায়গায় কি গণ্ডগোল হয়েছে শুনল। মারামারি হয়েছে। বাড়ি দু মাইল দূরে। তার মধ্যে এক মাইল হেঁটেছে তারপর রিকশা নিয়েছে। হাঁটতে ভয় করছিল, তার মধ্যে টিপ টিপ বৃষ্টি শুরু হয়েছে। পিছন থেকে একটা চলন্ত মোটরগাড়ি কিছুটা এগিয়ে গিয়েও

থেমে গেল। গাড়ি থেকে ওই তিনটে লোক নেমে রিকশার দিকে এগিয়ে এলো। তাদের একজনের হাতে রিভলবার, দুজনের হাতে ছোরা। রিকশাওলা রিকশা ফেলে দৌড় লাগাল। কয়েক পলকের মধ্যে গায়ত্রীকে তারা রিকশা থেকে নামিয়ে গাড়িতে তুলে ফেলল। আশপাশের দু-পাঁচজন লোক দাঁড়িয়ে গেছে। দেখেছে। কিন্তু রিভলবাব উঁচনো লোকটাকে দেখে কেউ এগোয়নি তাছাড়া সমস্ত ব্যাপারটা ঘটে যেতে এক মিনিটও সময় লাগেনি।

...ওই তিনজন লোকই তিনদিন ধরে অত্যাচাব করেছে তার ওপর। দলে আবো লোক আছে—কিন্তু এরা তিনজনেই মাতব্বর। এইদিনে এরা যখন খুব মদ খাচ্ছিল তখনই ফাঁক পেয়ে সে ছুটে বেরিয়েছিল।

শংকর হাঁ করে মেয়েটাকে দেখছিল। কমনীয় মুখ। ত্রাসে বিবর্ণ। বড় বড চোখে জল টলটল কবছে। প্রায় নিরাভবণ দেহ, শুধু দু'হাতে দু'গাছা সোনার বালা। পরনের বেশবাসও অতি সাদামাটা।

পুলিসের লোকসহ গায়ত্রীকে কাকাব বাড়িতে আনা হয়েছে। সেই দুখানা ঘর আর ভিতরের অবস্থা দেখেই বোঝা গেছে মেয়েটা বাডিয়ে বলেনি, সত্যিই দরিদ্র দশা। কিন্তু পুলিস বিদায় হবাব সঙ্গে সঙ্গে ওই কাকাব ভিন্নমূর্তি। শংকরকে বলেছে, উদ্ধাব করেছেন খুব ভাল কথা, এখন যেখানে পাবেন নিয়ে গিয়ে ছেড়ে দিন। এখানে জায়গা হবে না।

মুখেব ওপর দরজা বন্ধ কবে দিয়েছে সেই কাকা।

রাত তখন বারোটা। আশপাশেব সব বাড়ি অন্ধকার। কেউ কিছু টের পায়নি। মেয়েটা কাঠের মত দাঁডিয়ে।

শংকর জিজ্ঞাসা কবেছে, আর আত্মীয়-স্বজন কেউ কোথাও আছে?

কলের মত মাথা নেড়েছে। আছে।

—কোথায়?

—কালীঘাটে।

—কে আছেন?

—মাসিমা।

—সেখানে গেলে তিনিও এরকম কববেন?

গাযত্রী মাথা নাড়ল। কববে না।

—বাড়ির ঠিকানা জানা আছে?

জানান দিল, ঠিকানা জানা নেই, বাড়ি চিনি।

মেয়েটার কথাবার্তা পরিষ্কার। মুখখানা কমনীয় বলেই এই নিদারুণ অসহায় মূর্তি দেখলে ভিতরটা খচ খচ করে। এত রাতে ওই কাকাকে আবার দরজা খুলিয়ে খচাখচি করে লাভ নেই ভেবে শংকর মেয়েটাকে নিযে আবার রাস্তায় নেমে এল।

ট্যাক্সিতে কালীঘাট। সমস্ত পথে একটিও কথা হয়নি। থানায় এজাহারের সময় তার পিঠে ডেটল ঘষে বার্নল লাগিয়ে দেওয়া হয়েছিল। এখন জ্বালাটা অনুভব করছে। তবে সামান্যই কেটেছে।

কিন্তু এখানেও বিভ্রাট। গায়ত্রী বাড়ি চিনিয়ে নিয়ে এল ঠিকই। কিন্তু এত রাতে

কড়া নাড়ার পর ভিতর থেকে অচেনা মুখ বেরিয়ে এল। না, গায়ত্রী রায়ের কোন মাসি-টাসি এখানে থাকে না—সাত মাস হল তারা এ বাড়িতে আছে। এর আগে যারা ছিল তারা কোথায় গেছে সেই হদিসও দিতে পারল না।

গায়ত্রী আবার মূর্তির মত দাঁড়িয়ে।

শংকর জিজ্ঞাসা করল—কতদিন আগে মাসির সঙ্গে দেখা হয়েছিল?

—সাত-আট মাসের মধ্যে হয়নি।

ট্যাক্সিটা দাঁড়িয়েই ছিল। ওকে নিয়ে আবার উঠেছে। সোজা বাড়ি।

পথে একবার শুধু তিক্তবিরক্ত হয়ে বলে উঠেছিল, সিনেমা দেখার সাধ ভালোরকম মিটেছে?

যে াড়িতে থাকত তখন, তারই একটা খুপরি ঘরে সুবর্ণার সঙ্গে তাকে রাতটাব মত থাকতে দেওয়া হল। শম্ভু বাড়ি নেই, সে সেই দুদিন আগে বাগ করে বেরিযেছে। দাদার সেই মূর্তি দেখে সুবর্ণাও সাহস করে কিছু জিজ্ঞাসা করতে পাবেনি, অন্য দু'ভাই তো আরো ছোট।

না, শংকর এই রাতে আর কিছু ভাবে নি, ভাবতে পারে নি। কাল যা-হয ভাববে।

কিন্তু পরদিন সকালের কাগজেই যে এ-রকম আদ্যোপান্ত রিপোর্ট বেরুবে কল্পনা করে নি। নাম-ধাম দিয়ে তার বীরত্বের খবর ছাপা হয়েছে। গায়ত্রী রায়ের দুর্দশাব বিবরণ লেখা হয়েছে। অবস্থায় যে দু'জন অজ্ঞান দুর্বৃত্তকে আটক করে হাসপাতালে পাঠানো হয়েছে তারা নাকি নাম-করা দাগী লোক—পুলিস তাদের খুঁজে বেড়াচ্ছিল।

সকালে শংকর চাটুজ্যের বাড়ি ঘিরে বেশ একটা সাড়া পড়ে গেল। জগা পাঠক, মণ্টু দত্ত, মিনু শিকদার ছুটে এসেছে। এসেছে শম্ভুও। গায়ত্রী রায়কে সশরীরে ঘরে দেখে তাদেরও আর সংশয়ের অবকাশ নেই। জগা পাঠকেব মনে পড়েছে দুদিন আগে এই মানুষ বলেছিল, এই মানুষ নিজের প্রাণটাকে হাতেব মুঠোয় নিযে ঘুরে বেড়ায়, আর যখন খুশি সেটা ছুঁড়ে দিতে পারে।

পারে। নইলে তিনটে শয়তানকে ঘায়েল করে একটা মেয়েকে উদ্ধার কবে আনা সম্ভব নয়।

কিন্তু তখনো শংকর চাটুজ্যের পায়ের ধুলো নেয় নি সে। নিয়েছে আবো ছ'দিন বাদে।

গায়ত্রীকে নিয়ে কি করবে শংকরের পরদিন থেকেই সেই সমস্যা। আবার তার কাকার কাছেই ছুটে গেছে সে। কিন্তু কাকার এক কথা, ও মেয়ের আব তার বাড়িতে ঠাঁই হবে না, ঠাঁই দেবার সামর্থ্যও নেই, তাছাড়া ও এখানে আছে টের পেলে ওই গুণ্ডার দলের আর যারা আছে তারা শোধ নিতে ছাড়বে না--সব উড়িয়ে-পুড়িয়ে দেবে।

হ্যাঁ, খবরের কাগজ পড়ে সাড়া এ পাড়াতেও পড়েছিল। সেখানেও ওই বাড়ির কাছে লোক জড় হয়েছিল। তাদেরও কেউ কেউ গায়ত্রীর উকীল কাকার কথা শুনেছে, আর বুঝেছে এই সেই শংকর চাটুজ্যে যে এ-বাড়ির মেয়েকে উদ্ধার করেছে। বয়স্ক কাকাটির ওপর তারাও সঙ্গে সঙ্গে বিরূপ হয়েছে বোঝা গেছে।

শংকব ঠাণ্ডা গলায বলেছে, মেযে আপনাকে ফেবত নিতে হবে, নইলে যে ভয আপনি কবছেন, সে-কাজটা আমিও কবতে পাবি।

ভদ্রলোক তক্ষুণি হাতজোড কবে বলেছে, আমাকে দযা কবে অব্যাহতি দিন, আমি এমনিতেই আধ-মবা মানুষ।

শংকব বেবিযে এসেছে। তাব তখনো সংকল্প গাযত্রীকে এনে সে এখানেই বেখে যাবে। দবকাব হলে শম্ভুব দলবলকে সঙ্গে নিযে আসবে। পাডাব কিছু লোক তাব সঙ্গে আসতে আসতে মন্তব্য কবল, এই কাকা গবীব তো বটেই, ভিতবটাও মাযাদযাশন্য। মেযেটা ভালো, কিন্তু কি মন্দভাগ্য তাব।

কাকাব কথা শুনে গাযত্রী বলেছে, ভযে এখন নিলেও ক'দিন বাদে অন্যবকম হবে—তখন আব সেখানে থাকা যাবে না। আমি এমনিতেই কাকাব আশ্রয ছেডে আসাব কথা ভাবছিলাম।

শংকব বিবক্ত।—তাহলে কোন আশ্রযেব ব্যবস্থা কবব আমি? কাকাকে ছেডে কোথায যাবাব জাযগা আছে?

গাযত্রী বলল, মাযেব আব মাসিব একজনই গুরুদেব—তিনি নবদ্বীপে থাকেন। তাঁব সঙ্গে মাসিব যোগাযোগ আছে—তাঁকে লিখলে মাসিব ঠিকানা পাওযা যাবে। তাছাডা মাযেব গুরুদেব চেষ্টা কবলে কোন সেবা প্রতিষ্ঠানে থাকাব ব্যবস্থা হতে পাবে। আমাব চাব-পাঁচটা দিন সময দবকাব...।

শংকবেব আবাবও মনে হযেছে মেযেটাব কথাবার্তা বেশ পবিষ্কাব। আব এই দুর্যোগ আব অনিশ্চযতা সত্ত্বেও একেবাবে যেন ভেঙে পডেনি। আব মুখখানা কালকেব থেকে আজ আবো বেশি কমনীয লাগছে।

হঠাৎ কি ভেবে জিজ্ঞাসা কবল, লেখাপডা কিছু কবা হযেছে?

গাযত্রী জানাল, হাযাব সেকেণ্ডাবী পবীক্ষাব ছ'মাস আগে মা মাবা যায। পবীক্ষা দেওযা হযনি।

বাডিতে কম সমযই থাকত শংকব চাটুজ্যে। কিন্তু যেটুকু সময থাকত, তিনদিন ধবে গাযত্রীকে লক্ষ্য কবেছে। নবদ্বীপে চিঠি লেখা হযেছে কিনা জিজ্ঞাসা করতে সে মাথা নেডেছে। হযেছে। উদ্বিগ্ন মুখ, কিন্তু কমনীয। প·দিনই সকালে সুবর্ণা দাদাকে বলেছিল, বাঁধতে জানেন বলেছেন...বাধবেন কি না তোমাকে জিজ্ঞেস কবতে বললেন...

শংকব বলেছিল, আপত্তিব কিছু নেই, তবে কি দবকাব...

সুবর্ণাব ষোল-সতেবো বছব বযস তখন। দু'বেলাই তাকে বাঁধতে হত। সেই দুপুবেই খেতে বসে বান্নাব হাত বদল হযেছে টেব পেযেছে শংকব।

চাব দিনেব দিন হঠাৎ মন স্থিব কবে ফেলল শংকব চাটুজ্যে। এই তিন দিন খুব একটা কাজে মন বসছিল না বলে নিজেব ওপবেই বিবক্ত হচ্ছিল। চতুর্থ দিন সকালে বেরুবাব জন্য প্রস্তুত হযে বান্নাঘবেব দিকে পা বাডাল। সুবর্ণা আব দু'ভাইযেব স্কুলেব দরুন সকালেই বান্না চাপে। এ কর্ণ.নই সুবর্ণাকে কিছুই কবতে হচ্ছে না।

গাযত্রী বাঁধছিল। সুবর্ণা পাশে দাঁডিযেছিল। শংকব তাকে বলল, তুই ওদিকে যা একটু—

চলে গেল। গায়ত্রী ওদিক ফিরে কড়াইয়ে নাড়ছে কি। গলার আওয়াজ পাওয়ার সঙ্গে সঙ্গে নবদ্বীপ থেকে কোন খবর এল কি না ভেবে উতলা। গলার স্বর খুব একটা আশাপ্রদ মনে হয় নি তার।

—শোন। দরকারী কথা আছে।

কড়াইটা পাশে নামিয়ে আস্তে আস্তে ঘুরে দাঁড়াল।

—নবদ্বীপ থেকে চিঠি এলে তুমি নবদ্বীপে চলে যেতে পার, কিন্তু আমার দিক থেকে আমি আর একটা প্রস্তাব দিচ্ছি।...এই আমাদের সংসারের অবস্থা, আমি সামান্য একটা ব্যবসায় দাঁড়াতে চেষ্টা করছি, আশা করছি ভবিষ্যতে ভাল হবে। তোমার আপত্তি না থাকলে আমি তোমাকে বিয়ে করতে রাজী আছি। এখন তোমার ইচ্ছে।

এই শুনবে গায়ত্রীর স্বপ্নের অগোচর। চোখ তুলে তাকাল। চেয়েই রইল। দু'চোখে জল টলমল করে উঠল।

চোখে জল থানায় এজাহার দেবার সময়ও দেখেছিল। আর আজ দেখল।

—শোন, আমি নিজেও কখনো কাঁদি না, কান্নাকাটি পছন্দও করি না। আর দুদিন বাদে একটা বিয়ের তারিখ আছে, তারপর ভাদ্র আশ্বিন দু'মাসের মধ্যে আর বিয়ের তারিখ নেই। তুমি রাজী হলে ওই পরশুর তারিখেই বিয়ে হবে...আর আমাদের বিয়ে আমাদের মত করেই হবে, উৎসবের কোন প্রশ্ন নেই।

গায়ত্রী নির্বাক দাঁড়িয়ে।

—তুমি চুপ করে থাকলে আমি বুঝব কি করে। যা হয়ে গেছে তার জন্যে তোমার ভাবনার কারণ নেই, আমি ওসব কেয়ার করি না, অ্যাক্সিডেন্ট—অ্যাক্সিডেন্ট।...আমি ধরে নেব তুমি রাজী আছ?

গায়ত্রী মাথা নাড়ল। ধরে নিতে পারে।

বিয়ে হয়ে গেল। শম্ভুর দলবল এল। আর পাড়ার দু-দশ জন। বীরেন গাঙ্গুলী তো বলতে গেলে বাড়ির লোকই।

এইদিনই জগা পাঠক শংকরের কাছে এগিয়ে এসে সোজা পায়ের ওপর কপাল ঠেকিয়ে সাষ্টাঙ্গে প্রণাম করে উঠল একটা। বলল, শংকুদা, এ-পর্যন্ত যা বলেছি যা করেছি মাপ করে দাও। আজ থেকে তুমি আমার গুরু—আর এই দুটো হাত তোমার দাস।

শংকরও সেদিন হাসিমুখে জগা পাঠককে বুকে জড়িয়ে ধরেছিল।

ভবিষ্যতের সাফল্যের পিছনে শংকর চাটুজ্যের পুরুষকারই বড় কথা, কিন্তু লক্ষ্যের দিকে এই জগা পাঠকই তাকে অনেকখানি তড়িঘড়ি এগিয়ে দিয়েছে।

আজকের এই দিন তখনো অনেক দূরের স্বপ্ন। শংকর চাটুজ্যে আবার সেই দিবারাত্র পরিশ্রমের জাঁতাকলে ঠেলে দিয়েছে নিজেকে। একটা সুফল হয়েছে। খদ্দেররা তার কথার মূল্য আর কাজের সততা আগেই দেখেছে। একটা মেয়েকে অতগুলো দুর্বৃত্তের হাত থেকে উদ্ধার করে নিজে তাকে বিয়ে করার ফলে সমস্ত এলাকার লোক তাকে চিনেছে। গুডউইল বেড়েছে। ব্যবসার কিছু সুবিধে হয়েছে। হলেও বাড়ির হাল সে বদলায় নি। সেই অনটনের মধ্যেই চলেছে দীর্ঘদিন।

লাভের সবটাই সে আবার ব্যবসায় ঢেলেছে ব্যবসার শ্রী ফিরছে।

দায়ে পড়ে গায়ত্রীও যে নিজস্ব একটু উপার্জনের পথে পা বাড়িয়েছে, শংকর চাটুজ্যে অনেকদিন পর্যন্ত সেটা টের পায়নি। বিয়ের পনেরো দিনের মধ্যে যে মেয়ে সবদিক বুঝে নিয়ে সংসারের হাল ধরেছে, তিন বছরের মধ্যে সে নিজের বুদ্ধি-বিবেচনা খাটাবে এ আর বিচিত্র কি। সংসারের জন্য বাড়তি টাকা চাইলে স্বামী সাফ জবাব দেয়, হবে না। তার মধ্যে এই তিন বছরের শুরুতে বাচ্চু এসেছে। তাতেও খরচ কিছু বেড়েছে। জিনিষপত্রেরও দাম বাড়ছে। কিন্তু সংসারের ব্যাপারে এর কোনটাতেই কান দিতে রাজী নয় শংকর। তার এক কথা, হবে না। চলবে কি করে? না চলে উপোস করুক। সুবর্ণা হায়ার সেকেণ্ডারি পাস করেছে, কলেজে পডতে চায়। পড়তে হবে না। কি করবে? টাইপ শিখে চাকরির চেষ্টা করুক।

সবেতে এই গোছের জবাব।

হঠাৎ একদিন শংকব লক্ষ্য করল, স্ত্রীব হাতের একগাছা বালা নেই। শুধু লোহা। বিয়ের সময় শংকর একখানাও গয়না দেয়নি, দিতে পারেনি। হাতের বালা আগেই ছিল। ধীরেন গাঙ্গুলী জোরজবরদস্তি করে একটা সরু হার, দুটো পাতলা দুল আর একটা আংটি কিনে দিয়েছিল।

তাব মধ্যে হাতেব বালা নেই একটা, চোখে পড়ারই কথা। শংকরের দেরিতেই সেটা চোখে পড়েছে।

—একটা বালা কি হল?

—কাজেব অসুবিধে হয়, খুলে বেখেছি। ব্যস, আব বালা নিয়ে মাথা ঘামায় নি শংকর।

...প্রতিবেশীদেব অনেকেই তাদেব থেকেও গরীব। সামনে বস্তি আছে একটা, তারা আরো গরীব। এর মধ্যে অনেকেই অনেক সময় বিপাকে পড়ে দু'চারটাকা ধারের জন্য হত্যা দিয়ে পড়ে, কেউ বা ঘটি-বাটি বাঁধা দিতে আসে। নিজের সংসারের অভাবের তাড়নায় এই থেকেই হয়তো প্ল্যানটা মাথায় এসেছিল গায়ত্রীর। নবদ্বীপে তাদের জানাশুনা একজন মেয়েছেলে এই করে নিজের বাড়ি ঘর জমিজমা করেছে। অল্প কিছু মূলধন চাই—সেটা আসবে কোত্থেকে? অতএব হাতেব একটা বালা নিঃশব্দে এক স্বর্ণকারের দোকানে গিয়ে উঠেছে।

গোড়ায় গোড়ায় খুব সংগোপনে এই কাজ করেছে গায়ত্রী। ঘটি-বাটি বাসন-কোসন বেখে জিনিস অনুযায়ী দু'পাঁচ দশ টাকা ধার দিয়েছে। বলা বাহুল্য, যা দিয়েছে তার থেকে জিনিসের দাম ঢের বেশি। সুদের হারও সে অবস্থা বুঝে ঠিক করেছে। শতকরা হিসেবের ধার ধারে না। দু'টাকা নিলে আড়াই টাকা ফেরত দিতে হবে, তিন টাকা নিলে চার টাকা, পাঁচ টাকা নিলে সাড়ে ছ'টাকা, দশ টাকা নিলে তেরো টাকা—এই গোছেব। খুব যে কখনো নির্দয় হয়েছে কারো ওপর গায়ত্রী সেটা ভাবে না। সময়ের জন্য কেউ হত্যা দিয়ে পড়লে সময় দিয়েছে, প্রাপ্যটা হয়তো দু'চার আনা বাড়িয়েছে। কেউ যখন বলেছে টাকা আর ফেরত দিতে পারবে না তখনই শুধু তার জিনিস বিক্রী করেছে। তাতে অবশ্য আবো বেশি লাভ।

সুবর্ণা আর সুনন্দ সমুর বউদির এই ব্যবসাব খবর টের পেতে খুব বেশি

সময় লাগে নি। কিন্তু দাদার কাছে তারাও কেউ কিছু বলে নি। শম্ভু তখন কারখানায় কাজ জুটিয়ে নিয়েছে, সকালে বেরোয় রাতে ফেরে।

শংকব যখন জেনেছে, স্ত্রীর তখন ফলাও ব্যবসা। তখন আর বস্তির মেয়েছেলে নয়, নিম্ন-মধ্যবিত্ত আর মাঝারি-মধ্যবিত্ত ঘরের মহিলারাও বিপাকে পড়লে টাকার জন্য ছুটে আসে। অবস্থা বুঝে আর জিনিস বুঝে গায়ত্রী একশো দুশো টাকাও ধার দেয়। সোনার জিনিস পর্যন্ত বন্ধক নেয় আর খুব সন্তর্পণে নিজের ট্রাঙ্কে রাখে। খুব বিশ্বাসীর মধ্যে বিনা বন্ধকে বেশি সুদের হারে টাকা ধার দিয়েও কখনো ঠকে নি।

সব জানার পর শংকর চাটুজ্যে রাগবে কি অবাক হবে ভেবে পায় নি। কিন্তু লোকটা নির্বোধ নয়। ক'বছর তার দেওয়া টাকায় সংসার চলল কি করে তলিয়ে ভাবতে গিয়ে মাথা ঠাণ্ডা হল। তবু কাজটা মনঃপূত নয় খুব তার। ব্যবসার অবস্থা মোটামুটি ভালো। স্ত্রীকে বলেছিল, থাক, আব এ-সব করে দরকার নেই।

কিন্তু গায়ত্রী ততদিনে এ-কাজেরই ভারী একটা স্বাদ পেয়ে গেছে। বলেছে, কতজনের কত কি আছে আমার কাছে, হুট করে মাঝখানে বন্ধ করে দেওয়া যায় নাকি। তাছাড়া কি-রকম সব বিপদে পড়ে টাকার জন্যে ছুটে আসে—সাধ করে তো কেউ আসে না—কারো বাড়িতে রোগী মর-মর, হঠাৎ ডাক্তাব ডাকার পয়সা নেই, হাতে ওষুধ কেনার পয়সা নেই—কারো ছেলের অল্প ক'টা টাকার জন্য পৈতে আটকে গেল, অন্নপ্রাশন আটকে গেল—কারো মেয়ের প্রসব বেদনা উঠেছে হঠাৎ, হাতে টাকা নেই—এ রকম কত ব্যাপার। এমনিতে টাকা চাইতে এলে তুমি দেবে না। আর কেউ দেবে? আমি লোকের উপকাব ছাড়া অপকাব কিছু করছি না।

অকাট্য যুক্তি। এর ওপর আর কথা কি।

এমনি করেই দিবারাত্র কাজে অথবা কাজের ভাবনায় মগ্ন শংকর চাটুজ্যেকে হঠাৎ হঠাৎ এক-একবার একটু নাড়া খেয়ে নিজের সংসারের দিকে তাকাতে তারপর কর্তব্য পালন করতে হয়েছে।

প্রথম সুবর্ণার বিয়ে।

বোনের কুড়ি বছর বয়েস হল, তবু, দিব্যি চোখ-কান বুজেই ছিল। গায়ত্রী মাঝে-মাঝে তাগিদ দিয়েছে, কিন্তু কানে তোলে নি। বলেছে যখন হবে তখন হবে, এখন ও-সব ভাবার সময় নেই আমার।

এ-দিকে শম্ভুর তিন বন্ধুর সঙ্গে সুবর্ণার বেশ ভাব-সাব। জগা পাঠক, মণ্টু দত্ত আর মিনু শিকদার। শম্ভু ফ্যাক্টরীতে চাকরি করে, সকালে বেরিয়ে রাতে ফেরে। কিন্তু ওদের আনাগোনার বিরাম নেই। এর মধ্যে বেশি আসে মণ্টু দত্ত আর মিনু শিকদার। জগা পাঠকের পাঁচজন হোমরা-চোমরা মানুষের সঙ্গে মেলা-মেশা করতে হয়, দলের মাতব্বর হিসেবে অনেক ব্যাপারে মাথা ঘামাতে হয়, তার এ-বাড়িতে নৈমিত্তিক হাজিরার সময় হয়ে ওঠে না। অন্য দু'জন প্রায়ই আসে। আর কাউকে না পেলে সানু-সমুর সঙ্গেই আড্ডা জমাবার আগ্রহ, নয়তো বউদির হাতের চা-পাঁপরভাজার টান। কিন্তু আসল আগ্রহ বা টানটা যে কোথায় গায়ত্রী সেটা ভালোরকমই

জানে। দাদার বন্ধুদের সঙ্গে এ-রকম মেলা-মেশা তার পছন্দ নয়, হাব-ভাবে কত সময় বিরক্তি প্রকাশ করেছে, কিন্তু সুবর্ণা সে-সব গায়ে মাখার মেয়ে নয়। বেশি বলতে পারে না, নিজের ভিতরেই বাধা। ওই মেয়ে হয়তো উল্টে তার অদৃষ্টের কথাই মনে করিয়ে দেবে।

মণ্টু দত্ত স্পোর্টসম্যান। মিনু শিকদার অবস্থাপন্ন ঘরের ছেলে এবং কবি। বাপের চাল-ডাল তেল-নুনের ব্যবসার প্রতি নিরাসক্ত। নিজের ভবিষ্যৎ সম্পর্কে তার অনেক বকমের জল্পনা-কল্পনা। গায়ত্রীর ধারণা, শম্ভুর তিন বন্ধুর মধ্যে এই মিনু শিকদারকেই পছন্দ সুবর্ণার। তার সাড়া পেলেই ও উসখুস করে ওঠে দেখেছে। মুখের রং বদলায়, নিজের হাতে চা করতে ছোটে। কিন্তু গায়ত্রীর আদৌ পছন্দ নয়—এদেব মধ্যে তবু জগা পাঠক ভালো, তার মধ্যে তবু এক ধরনের চটক আছে, জোরের জলুস আছে।

কিন্তু তার সঙ্গে বোনেব বিয়ে দেবার প্রস্তাব শুনেই মার-মুখো মূর্তি শংকর চাটুজ্যেব।—ও যতই খাতির করুক আমাদেব আব উপকার করুক, ছেলে কেমন তুমি জানো না? সেই যাদেব পাল্লায তুমি পডেছিলে চরিত্রেব দিক থেকে তাদের সঙ্গে ওব খুব একটা তফাৎ নেই—বুঝলে?

ব্যস গাযত্রী চুপ একেবাবে। কিন্তু ভিতবে ভিতবে বাগে জ্বলেছে সেদিন। সেই বাগেব মাথায় ভেবেছে, ভিতবেব চবিত্র সব পুরুষেরই সমান, কেউ সেটা বিয়ে-করা বউযের ওপব দিযে ফলায, কেউ বা অন্যের ওপব দিযে।...দারিদ্র্যের ভয়ে ছেলেই না-হয একটার বেশি দুটো নেই—কিন্তু দিন-রাত কাজ যার ধ্যান-জ্ঞান, বিছানায় এলে তার সংহার মূর্তি। বাইরেব ব্যাপাবে মেজাজ খারাপের জেরটাও যেন বউয়ের ওপব দিযে উশুল করে নিতে হবে। এখন না হয় সয়ে গেছে, গোড়াব চার-ছ'মাস পর্যন্ত রাত এলে ভয়-ভয়ই করত। আব মদেব মাত্রা চডলে তো ডবল ধকল।

হ্যাঁ, অতিরিক্ত পরিশ্রমে ক্লান্তি লাঘবের তাগিদে শংকর চাটুজ্যে একটু আধটু মদ খাওয়া শুরু কবেছিল। যে কাঠের গোলা থেকে কাঠ আনতে যেত তার মালিকটিই শরীর মন ঠিক রাখাব এই ব্যবস্থা বাতলে দিয়েছিল। শুধু তাই নয়, অল্প অল্প করে খাবার জন্য একটা দামী বোতলও উপহার দিয়েছিল। হ্যাঁ, অত পরিশ্রমের পর খেলে ভালো লাগে বটে। তারপব স্বাভাবিকভাবেই এটা অভ্যাসের দিকে গড়াচ্ছে।

শংকব চাটুজ্যের ফুরসৎ থাক বা না থাক, সুবর্ণার বিয়েটা এগিয়েই এল।

এ-বছরেই শংকর চাটুজ্যে দোকানের এত কাজ এনেছে আর নিজের প্রাপ্য অ্যাসেটের মধ্যে ঢুকিয়ে যে-পর্যায়ে এনেছে দোকানটাকে, তাতে ধীরেন গাঙ্গুলী নিজে থেকেই সেধে লাভের দশ-আনা ছ-আনার নতুন চুক্তি করেছে আবার। অদূর ভবিষ্যতে যে এটা আট-আনা হবে তাতেও কোন সন্দেহ নেই। শংকর চাটুজ্যে ধীরেনের টাকা টেনে অ্যাসেট বাড়াচ্ছে না, বেশির ভাগই নিজের প্রাপ্য ঢালছে। তাছাড়া দোকান তো আছেই, শংকর চাটুজ্যে কাঠের গোলার কারবারীর সঙ্গেও একটা নিজস্ব চুক্তিতে মাথা গলিয়েছে। সেই ভদ্রলোকও তার উদ্যম আর অনমনীয় অধ্যবসায় দেখে মুগ্ধ। তার পরামর্শ আর সাহায্যে দক্ষিণ কলকাতাতেই ছোট একটা কাঠের গুদাম আর একটা থার্ড হ্যাণ্ড করাত-কল চালু করতে পেরেছে সে। কাঠের গুদামের

মালিককে কিছু লাভ দিয়ে কিস্তিতে টাকা শোধ করতে হবে। কাঠ তো নিজের দোকানেই লাগছে, অন্য দোকানই বা নেবে কেন? আর নিজের দোকানের কাঠ চেরাইয়ের পয়সা অন্তত অন্যত্র যাবে না, শংকরের পকেটেই যাবে। এটা আরো একটু চালু হলেই দোকানের অ্যাসেট সমান-সমান করে নিতে বেশি সময় লাগবে না। তখন আট আনার মালিক দু'জনে। তারপর দোকান আরো বড় করতে হলে দুজনেরই সমান টাকা ঢালতে হবে। ধীরেন গাঙ্গুলী ভবিষ্যতের এ প্রস্তাবেও সানন্দে রাজী। শংকর চাটুজ্যের তখনো ধারণা, তারও পর ধীরেনেব অগাধ আস্থা আছে বলে আর নিজের রোগা শরীরের ক্ষমতা কতটুকু জানা আছে বলেই এত সহজে সব কিছুতে সায় দেয়। সে তিনটে দিন গা-ঢাকা দিযে থাকলেও ধীবেন চোখে অন্ধকার দেখবে। শংকর চাটুজ্যে ছাড়া 'গাঙ্গুলী-চ্যাটার্জী ফার্নিচারস' চলতে পারে না সেটা দোকানেব কুলিরাও জানে।

সবই সত্য। কিন্তু এ-ছাড়াও আবো একটা সত্যেব দিক থেকে যেন প্রায় অন্ধেব মতই মুখ ফিরিয়ে বসেছিল শংকর। ধীবেনের এত সহৃদয়তার পিছনে আবো যে কিছু কারণ থাকতে পারে কল্পনাও করেনি।

সেই কবে থেকে বাড়ির ছেলের মতই তাব যাওযা-আসা। ছুটির দিনে শংকব প্রায়ই তাকে খেতে ডাকে। তাব থেকে শুভার্থী এ পবিবারেব আর কেউ নয, এটুকু সকলেই জানে। স্বাস্থ্য ভাল না, দুর্বল মানুষ—তাব অবস্থান অনেক সমযেই প্রায় অস্তিত্বশূন্য। বিনীত এমন যেন শংকব চাটুজ্যে মালিক আর সে কর্মচারী। কেবল সুবর্ণাকে হঠাৎ-হঠাৎ বিরক্ত দেখা গেছে তার ওপর। ওকে দেখলেই হয় জলতেষ্টা পায়, চায়ের তেষ্টা পায়, আধুনিক গল্প-উপন্যাস সম্পর্কে জ্ঞানেব স্পৃহা দেখা যায। খেতে বসে দাদার সামনে ওকে অবধারিত জিজ্ঞাসা করবে, তুমি কোনটা বাঁধলে?

এই সেদিনও সুবর্ণা রাগ করে জবাব দিযেছিল, জলটা আর নুনটা আর নেবুটা।

শংকরও শুনেছে, কিন্তু লক্ষ্য কবাব মত কিছুই তার মাথায ঢোকেনি কখনো।

সেদিন সব-কিছু একই সঙ্গে মাথায ঢুকল।

দোকানে বসে ছিল। কর্মচারীরা চলে গেছে। একটা দবজা ছাডা দোকানেব আর সব দরজা বন্ধ। রাত আটটা বেজে গেছে। এবার ওই বাকি দবজা বন্ধ কবে তাদেরও বেরিয়ে পড়লেই হয়।

. বেশ সাহস সঞ্চয় কবে আমতা-আমতা করে ধীরেন বলল, একটা কথা ছিল দাদা—

শংকর চাটুজ্যে অবাক একটু।—কি?

—তুমি রাগ করবে কিনা ভাবছি...

এবারে সন্দিগ্ধ।—কেন, কিছু ভুল-টুল করে বসে আছিস নাকি?

—না, ব্যবসা-ট্যাবসার কিছু না। বলছিলাম...সুবিকে আমার হাতে দাও না।

শংকর হাঁ করে চেয়ে রইল খানিক। এক জগৎ থেকে যেন হ্যাঁচকা টানে আর এক জগতে টেনে নেওয়া হল তাকে।—তোর হাতে দেব মানে...তুই সুবিকে বিয়ে করবি?

ধীরেন মাটির দিকে চেয়ে মাথা নাড়ল।

শংকর আরো একটু তাকে লক্ষ্য করে জিজ্ঞেস করল, এই ইচ্ছেটা তোর কতদিনের?

—প্রা-প্রায় আড়াই বছর ধরে ভাবছি, তোমাকে বলে উঠতে পারছিলাম না।

শংকরের ব্যস্ত জীবনে হাসার সুযোগ কমই এসেছে। হাসছে অল্প অল্প।—এই তো তোর স্বাস্থ্য, কেবল ভুগিস—তুই বিয়ে করবি কি?

ধীরেন একটু হতাশভাবে চোখ তুলে তাকাল। কিন্তু হাসি দেখে আবার ভরসা পেল।—চিকিৎসা তো করেই চলেছি, আরো ভাল করে করব—ঠিক হয়ে যাবে।

—ঠিক আছে, আমি দেখছি।

বাড়ি এসে অনেক—অনেক দিন বাদে যেন সুবর্ণাকে ভাল করে দেখল শংকর। অনেক বড় হয়েছে আর বেশ মিষ্টি হয়েছে দেখতে। গায়ত্রী যখন বিয়ের তাগিদ দিয়েছিল, তখন বোনের দিকে ভাল করে তাকানোর ফুরসৎ হয়নি তার।

—এই সুবি, শোন—

সুবর্ণা কাছে এল। দাদার হাব-ভাবের ব্যতিক্রম লক্ষ্য করেছে, গলার স্বরও অন্যরকম লাগছে।

—তোর বিয়ে দেব ঠিক করলাম। গায়ত্রীর দিকে ফিরল, তুমি রেডি হও, এ মাসের মধ্যেই বিয়ে দেব।

সুবর্ণার বুক দুরু দুরু। গায়ত্রীর বিমূঢ় বিস্ময়।—কার সঙ্গে বিয়ে?

—ধীরেনের সঙ্গে।

শোনার সঙ্গে সঙ্গে কানের পর্দা কর-কর করে উঠল সুবর্ণার। এক ঝটকায় ঘর ছেড়ে চলে গেল। স্ত্রীর মুখের দিকে চেয়ে শংকর বিরক্ত।—হাঁ করে চেয়ে আছ কেন? যে লোফারগুলোর সঙ্গে ও আড্ডা দেয়, তাদের থেকে ধীরেন খারাপ?

—খারাপের কথা বলছি না—কিন্তু ইয়ে, সুবি কি রাজী হবে?

এ-সংসারে এ-রকম কথা শুনতে অভ্যস্ত নয় শংকর চাটুজ্জে। চেঁচিয়ে উঠল, আমি কারো রাজী-অরাজীর ধার ধারি না, যা ঠিক করেছি তাই হবে, বুঝলে?

এ-ঘর থেকে সুবর্ণার কানেও গেছে সে কথা।

রাতের শয্যায় গায়ত্রী মন্তব্য করেছে, লোক তো ভালই—বড় নিরীহ—কিন্তু একটু রুগ্ন এই যা—

—চেষ্টা থাকলে স্বাস্থ্য ভাল হতে সময় লাগে না—ভাল যাতে হয় সেদিকে আমিই চোখ রাখব। শয্যায় শুয়ে সে-ও এই বিয়ের কথাই ভাবছিল। না, এদিকে কোন কাণ্ডজ্ঞান তার নেই-ই বলতে হবে, সব-দিক বিবেচনা করলে এর থেকে লোভনীয় প্রস্তাব আর কি হতে পারে? এই প্রস্তাব তারই করা উচিত ছিল, এই বিয়ে তারই ঘটানো উচিত ছিল। ধীরেন নিজে থেকে এসে না বললে কোনদিন এ-দিক দিয়ে সে ভাবত কিনা কে জানে।

বিয়ে হল। কেউ সে-রকম কোন জোরালো আপত্তি করল না। সুবর্ণা মুখঝামটা একটু-আধটু বউদিকে দিয়েছে, কিন্তু দাদাকে কিছুই বলতে পারেনি।

বিয়ের এক বছরের মধ্যে দোকানের অবস্থা আরো ফিরেছে। বলা বাহুল্য এরও সবটুকু কৃতিত্ব শংকর চাটুজ্জের। একে ওকে ধরে দু-একটা স্কুলের কাজও পাচ্ছে।

নিজস্ব কাঠের কারখানাও লাভের মুখ দেখছে। দোকানের আধা-আধি মালিকানার ব্যাপারে এবারে আর শংকরকে কোন কথাই বলতে হয়নি। সে নিজে থেকেই তাগিদ দিয়ে লেখাপড়া করে নিয়েছে।

আরো মাস চার-ছয় বাদে শংকর হঠাৎই একটা মানসিক বিড়ম্বনার মধ্যে পড়ে গেল। ধীরেনের শরীরটা ভেঙেই চলেছে। দিনে দিনে শুকিয়ে যাচ্ছে। এব আগে শংকর তাকে ভাল কবে চিকিৎসা করানোর কথা বলেছে। বড় ডাক্তার দেখাতে বলেছে। ধীরেন তাকে নিশ্চিন্ত করেছে, বড ডাক্তারই দেখানো হচ্ছে। কিন্তু সুফল কিছু হচ্ছে না, ব্যস্ততাব মধ্যে সেটা হঠাৎ-হঠাৎ চোখে পড়ে শংকবের। এক সময়ে মনে হল, ওর চলতে ফিরতে কষ্ট, আব দোকানে বসেও যেন হাঁপায়।

দেখতে দেখতে শয্যা নিল। এইবারে চক্ষুস্থির শংকবের। চিকিৎসাব ব্যাপাবে সে প্রত্যক্ষভাবে মাথা গলাক ধীবেন সেটা কেন চাযনি এতদিন, সেও অনুমান করা যাচ্ছে। নানারকম পরীক্ষা-নিবীক্ষার পব যা প্রকাশ পেল সেটা শংকব চাটুজ্যে কোনদিন ভাবে নি। ধীরেনেব হার্টেব একটা ভালব সেই ছেলেবেলা থেকেই অকেজো ছিল, এখন আর একটাও অচল হতে চলেছে। এই থেকেই আবো অনেক বকমেব উপসর্গ দেখা দিয়েছে।

সুবর্ণাব চোখে চোখ পডতেও থমকাতে হযেছে। ও অপলক চেযে আছে তাব দিকে। পরে ওর অনুপস্থিতিতে ধীবেনকে জিজ্ঞাসা করেছে, একটা ভালব ড্যামেজ তোর, আগে জানতিস না?

জবাব দিতে পাবেনি। যে-ভাবে তাকিয়ে ছিল আব কিছু জিজ্ঞাসাও কবেনি শংকর। সে যুঝতে জানে। যুঝেছে। ধীরেনকে জীবনের পথে ফেবাতে চেষ্টা কবেছে।

ধীরেনের মৃত্যু এত কাছে এগিযে এসেছে শংকব বিশ্বাস কবেনি, বিশ্বাস কবতে চায়নি। এর মধ্যে বাড়িতে আবার এক বিযে লেগেছে। শম্ভুর বিযে। মেযে শম্ভুই ঠিক করেছে, শংকব চাটুজ্যে শুধু অগ্রজেব ভূমিকা পালন কবেছে। দাঁড়িযে থেকে বিয়ে দিয়েছে। সুবর্ণা সে বিযেতে আসেনি। শংকব ছোট ভাই সুনন্দকে পাঠিযেছে। সুবর্ণা তাকে বলেছে, দাদাকে আর কিছুদিন অপেক্ষা কবতে বল, একেবাবেই যাব।

শংকর শুনে গুম হয়ে থেকেছে খানিকক্ষণ। পরে স্ত্রীকে শুনিযে বাগারাগি করেছে। এই অসহিষ্ণুতাই চিরদিন তাকে সকলেব কাছ থেকে বিচ্ছিন্ন বেখেছে।

শম্ভুর বিয়ের আগেই বর্তমানের এই ভাডাটে বাড়িতে উঠে এসেছিল। রোজগাব যা করে এর থেকেও ঢের ভাল বাড়িতে বাস কবতে পারত। কিন্তু বাড়ি তাব মাথাতে একটাই, যেটা আজও তার সঙ্কল্পে গেঁথে আছে। বাবাব মৃত্যুশয্যায় যে বাড়ি তার অব্যক্ত প্রতিশ্রুতির সামনে এসে দাঁড়িয়েছিল। সেই পিতৃভবনে যেদিন আশ্রয় নেবে সেইদিন শান্তি, সেইদিন বিরতি।

ধীরেন গাঙ্গুলীর মৃত্যুর পর সুবর্ণাকে এই বাড়িতে নিয়ে আসা হয়েছে। সুবর্ণা আপত্তি করেনি। না, স্বামীর মৃত্যুতে তাকে এতটুকু শোক করতে দেখেনি কেউ। তার মাথার কাছে বসে অপলক চোখে দাদাকে মাঝে মাঝে দেখেছে শুধু। তাতেই ভিতরে ভিতরে অসহিষ্ণু শংকর চাটুজ্যে। বোনকে ক'বার ধমকে উঠতে গিয়েও থেমে গেছে।

...মৃত্যুর তিনদিন আগেও স্পষ্ট কথা বলতে পেরেছে ধীরেন। তার দুই চোখে ক্ষমা-ভিক্ষার অব্যক্ত আকৃতি। অনুনয় করে শংকরকে বলেছে, দাদা, দোকান তোমার নিজের জোরে আরো ঢের ঢের বড় হবে জানি, তোমার নিজের উপার্জনের বহু-টাকা এতে খাটবে—সুবিকে তুমি পাকাপাকিভাবে চার আনার অংশ দিও, তাহলেই আমি খুশি হব—আর আমার জায়গায় দোকানে ওকে বসতে দিও।

শংকর জবাব দেয়নি। সুবর্ণা কঠিন মূর্তির মত দাঁড়িয়ে।

দিন গেছে, মাস গড়িয়েছে, বছর ঘুরেছে একটা একটা করে। দেশের শাসন পরিস্থিতিতে তুলকালাম কাণ্ড ঘটেছে থেকে থেকে। জীবনের মিছিল আর মৃত্যুর উৎসব পাশাপাশি মুখর হয়ে উঠেছে। নেই-নেই রব উঠেছে চাবিদিকে, মন্ত্রীদের বক্তৃতা পুঁজি। মেকী আর ফাঁকির মহোৎসব শুরু হয়ে গেছে। এর মধ্যে যার ক্ষমতা আছে সে চড় চড় করে তার আকাঙ্ক্ষার চড়াই পাড়ি দিয়েছে। দিচ্ছে। যার নেই সে হুড়মুড় করে নীচে গড়িয়েছে। গড়াচ্ছে।

শংকর চাটুজ্যের ক্ষমতা ছিল। দেখতে দেখতে সেটা বহুগুণ বেড়েছে। এ-ব্যাপারে জগা পাঠকও তাকে অনেকখানি সাহায্য করেছে। সরকারী স্কুলের বহু কাজ অনায়াসে তার হাতে এসে গেছে। সরকারী দপ্তরের আসবাবপত্র ঢেলে সাজানোর বিরাম নেই নতুন দপ্তরও গজাচ্ছে কত। এ-সব কাজ পাওয়ার ভাগ থেকে শংকর চাটুজ্যে বঞ্চিত হয়নি। জগা পাঠকের আর এলাকার নেতাসদৃশ মানুষদের কল্যাণে বঞ্চিত না হওয়ার বাস্তাঘাট তাব জানা হযে গেছে। যাদের কল্যাণে সহজে কাজ এসেছে সে-ও তাদের বঞ্চিত করেনি। জগা পাঠককেও না স্রেফ লেন-দেনের কারবার।

শংকর চাটুজ্যে একদিন টাকার পিছনে ছুটেছে। এখন টাকা তাড়া করছে তাকে। গত দশ বছরের হাড়-ভাঙা পরিশ্রমে যা হয়নি প'রর তিন-চার বছরে তার বহুগুণ হয়েছে। অনেক সময় নিজেব কাছেই সবকিছু অবিশ্বাস্য মনে হয়েছে তার। কিন্তু মাথা গরম হয়নি একদিনের জন্য। শুধু রাতেব মদের মাত্রা বেড়েছে। কাজের ব্যাপারে সেই আগের মতই নিষ্ঠা, আগেব থেকেও বেশি তৎপরতা। অ... এদিকেও ধীরেন গাঙ্গুলীর অনুরোধ পুরোপুরি রেখেছে। সুবর্ণা দোকানে বসছে। ওর চার আনা শেয়ারের প্রাপ্য বছরে দু'বার ওরই নামে ব্যাঙ্কে জমা হয়।

সংসার-জীবনে হঠাৎ আবার একটা ধাক্কা খেল, বছর তিনেক আগে। অসহিষ্ণু রাগে তখনই আবার মনে হল সব কিছু তার হিসেবমত চলছে না। সুবর্ণার ছোট সুনন্দ অর্থাৎ সানুটা যেন হঠাৎ নিজেব মত করে বড় হয়ে উঠেছে। সর্বদাই হাসি-হাসি মুখ, বেশ মিষ্টি-মিষ্টি কথা বলত বাড়ির অন্য সকলের সঙ্গে। ওর ভিতরের কোন জোরালো সত্তার অস্তিত্ব শংকরের জানা ছিল না। লেখাপড়ায় ভাল ছিল বরাবর। তার পড়া চালাবার ব্যাপারে শংকরের আপত্তি ছিল না। কিন্তু কলেজে ঢুকে সে আর দাদার কাছ থেকে হাত পেতে টাকা নেয়নি। টিউশনি করে নিজের পড়া চালিয়েছে। স্বাবলম্বী হওয়ার এই চেষ্টাটা শংকরের অপছন্দও নয়। কিন্তু তিন বছরের অনার্স কোর্সের শেষের বছরে ওর সম্পর্কে কিছু কিছু অবাঞ্ছিত কথা শংকরের কানে আসতে লাগল। রাজনীতির আকাশে অনেক রকমের দুর্যোগের খেলা চলেছে।

তার মধ্যে সুনন্দও নাকি বিপজ্জনক সংস্রবে মেলামেশা করছে।

—এ-সব কি শুনছি? চিরাচরিত অসহিষ্ণু অনুশাসনের মূর্তি শংকর চাটুজ্যের।

সানুর একটা গুণ, মুখে হাসিটি লেগে থাকত। সেদিনও ব্যতিক্রম হয়নি।--কি শুনছ দাদা?

—তুই পড়াশনা করছিস না, বাঁদরামো করে বেড়াচ্ছিস?

—পড়াশুনা যেটুকু দরকার করছি।...বাঁদরামো কাকে বলে?

কোন ভাইয়ের মুখ থেকে এ-রকম স্পষ্ট পাল্টা হালকা প্রশ্ন শুনতে অভ্যস্ত নয় শংকর। দু'পা এগিয়ে এসেছে।—বাঁদরামো কাকে বলে দেখতে চাস?

আশ্চর্য, সানু জোবেই হেসে উঠেছে। ওর চোখ-মুখে ভয়ের লেশমাত্র দেখেনি শংকর। হাঁস থামিয়ে বলেছে, ধরে দেবে নাকি দু'ঘা বসিয়ে? দোহাই দাদা, ওই দেখ, সমুটা হাঁ করে চেয়ে আছে। আবার হাসি, এটা যুদ্ধেব কাল দাদা, এত অল্পেতে ঘাবড়ে লাভ কি...।

শংকর রাগবে কি অবাক হয়ে একে দেখবে ভেবে পাযনি। তিবিক্ষি হয়েই বলেছে, আমি ঘাবড়াব?

আবাব হালকা হেসে সানু বলেছে, না ঘাবডালে কি-না-কি শুনে তোমাব এই মেজাজ হবে কেন—যে যত বেশি ঘাবড়ায় তার শাসন তত অবুঝ আর তত কঠিন হয়—এটাই ববাবরকার নিয়ম।

শংকরের মেজাজ কোন পর্যায়ে চড়ত বলা যায় না, কিন্তু তার আগেই সানুকে বাইরে থেকে ডাকল কে, সে চলে গেল।

যথাসময়ে ভালভাবেই পাস করে বেবিযেছে ও। কিন্তু পাস-ফেল নিয়ে যেন কিছুমাত্র মাথাব্যথা নেই ওর। হঠাৎ হঠাৎ দু'দিন একদিনের জন্য কোথায় চলে যায়। এই সাত-আট মাস ধরেই ওর সম্পর্কে শংকবের মনে চাপা অস্বস্তি একটা। সব কিছু ভেঙেচুরে তছনছ করে দিতে চায় যারা,ও তাদেব দলে গিযে ভিড়ছে মুখ দেখলে একবারও মনে হয় না। তবু ভিতবে ভিতরে ভয়। যে গোছের ভয মনে এলেই ক্ষিপ্ততা বাড়ে। শরীরের রক্ত কতখানি জল করে আজ এই সার্থকতার মোহনায় এসে পৌঁছেছে তা শুধু সে-ই জানে।...যা-সব ঘটছে চারিদিকে, বোমা গুলি চুরি আগুন, মারামারি কাটাকাটি হানাহানি—উন্মাদ পাগল হয়ে গেল কিনা সব শংকর ভেবে পায় না।

—তুই এম. এ. পডবি না? আবার একদিন চড়াও হয়েছে সানুর ওপর।

—নাঃ। যেটুকু হয়েছে তাই পণ্ডশ্রম।

—চাকরি করবি?

মজার কথা যেন।—চাকরি দিচ্ছে কে, আমার মত কত লক্ষ বেকার আছে তুমি জান?

—চোপ রাসকেল। আচমকা গর্জে উঠে তাকে স্তব্ধ করে দিতে চেয়েছে শংকর। —তুই আমাকে তত্ত্বকথা শোনাতে এসেছিস? লক্ষ লক্ষ বেকার তোর তাতে কি? তোকে বেকার থাকতে কে বলেছে। কাল থেকে আমি দেখতে চাই তুই দোকানে —দোকানে না, কারখানায় আসছিস—বুঝলি?

কিন্তু ওর মুখের হাসি দেখে উল্টে ভিতরে ভিতরে স্তব্ধ হয়ে গেছল শংকর চাটুজ্যে। এত বড় ধমকটাও যেন ওর গায়ে কোথাও লাগেনি, আলগা হয়ে খসে পড়েছে। কৌতুকমাখা সুরে বলেছে, আমি এলে তোমার ক্ষতি কতখানি জানলে ডাকতে না। আমি তোমাকে আগেও বলেছি দাদা, এটা যুদ্ধের কাল, এত অল্পেতে মাথা গরম করো না—এখনো ঢের দেখবে, ঢের বাকি।

শংকর চাটুজ্যে আর যা-ই হোক, নির্বোধ নয়। একটা বড় রকমের ব্যতিক্রম চোখে পড়েছে তার। নিরীক্ষণ করে দেখেছে একটু। তারপর বিপরীত ঠাণ্ডা গলায় জিজ্ঞাসা করেছে, তোর 'যুদ্ধের কাল'-এর মানেটা কি?

এইবার যেন উৎসাহ বোধ কবেছে সানু।—মানে তো সহজ! তোমাদের আগের আর তোমাদের সময়ের মানুষ বিনা যুদ্ধে স্বাধীনতা পেয়েছে—আমরা কেউ জন্মেছি কেউ জন্মাইনি—আজ সেই পাওনা যুদ্ধ আমাদের তোমাদের সক্কলের মধ্যে সুদে-আসলে ছড়িয়েছে—ক্ষমতার যুদ্ধ, ভাত-কাপড়ের যুদ্ধ, যাব আছে তার তা আঁকড়ে ধবে থাকার যুদ্ধ, যার নেই তার কেড়ে নেবার যুদ্ধ—তুমি শান্তির স্বপ্ন দেখলেই যুদ্ধ তোমাকে ছাড়বে?

সানুর দিকে তাকিয়ে শংকরের অবাক লেগেছে ওর শংকাশূন্য তাজা মুখখানা। এ সংসারে শংকর চাটুজ্যে নিজেই যেন এক বৃদ্ধ পরাজিত সম্রাট। মনে হওয়া মাত্র শিবায় শিবায় অসহিষ্ণু উষ্ণ তাপ ছড়িয়েছে আবার। কিন্তু গলা চড়েনি।—ঘাড়-ধাক্কা দিয়ে তোকে বাড়ি থেকে তাড়ালেও ছাড়বে না বলছিস?

তাব এ-কথায গায়ত্রী সুবর্ণা শম্ভু এমন কি ওই সমুটাও অস্বস্তি বোধ করেছিল বোঝা গেছে। কিন্তু সানুর মুখের হাসি আবো প্রশস্ত হতে দেখা গেছে। সকৌতুকে মাথা নেড়েছে। ছাড়বে না।

এব মাস দুইয়েব মধ্যে ওই হাসি-ঝবা ভাইটার একটু যেন অবিশ্বাস্য জোরের দিক দেখল একদিন। জগা পাঠক তখন দস্তুবমত দাপটের মানুষ। এ-এলাকাব প্রবলতম রাজনৈতিক গোষ্ঠীর সঙ্গে সংশ্লিষ্ট। তাদের অনেকখানি বল-ভরসা। সময় পেলে এক-একসময য়েমন এ-বাড়িতে এসে পড়ে তেমনি এসেছিল। শংকর তখনো সকালের কাজে বেবোযনি। ওই সুবর্ণার ঘরেই সকলে বসে ছিল। সানুই শুধু বাড়ি ছিল না, ও বাইরে থেকে ঘরে ঢুকল।

ওকে দেখে জগা মুখে হাসি টেনে জিজ্ঞাসা কবল, কি মাস্টার, আজ সকাল থেকেই বিজই প্রোগ্রাম নাকি?

সানুও হেসেই মাথা নাডল।—না, বিজই কিছু না, আমাকে একদিকে যেতে দেখে তুমি এ-বাড়ির রাস্তা ধরলে, আবার তুমি এ-বাড়ির রাস্তা ধরলে দেখে আমিও ফিরলাম।

জগা পাঠক আকাশ থেকে পড়ল প্রায।—তার মানে আমি তোকে ডরাই?

—ডরাবে কেন, পছন্দ কর না। শোন জগাদা, যে জন্যে ফিরে এলাম, দাদা একবগগা কাজের মানুষ, তাব মাথায় তুমি আর এ-পাড়ার যে দুজন মুরুব্বীর পায়ে তেল মাখিয়ে বেড়াও তারা আমার সম্পর্কে দুশ্চিন্তা ঢোকাবে এটা আমার একটুও পছন্দ নয় তোমাদের জেনে রাখা দরকার।

ঘরের সব ক'টি প্রাণী বিমূঢ় হঠাৎ। শংকর চাটুজ্যে অবাক বিস্ময়ে জগা পাঠকের দিকে তাকাল একবার। সে-ও হতভম্বের মত তার দিকেই চেয়ে আছে। মুখের সহজতায় ফাটল ধরেছে।...সানু যা বলেছে তার একবর্ণও যে মিথ্যে নয় সে আর শংকরের থেকে বেশি কে জানে। হ্যাঁ, জগাই তাকে চুপিচুপি একাধিকবার সানুর সম্পর্কে সতর্ক করেছে, আর এলাকার এই দুই আধা-প্রবীণ নেতাও তাই করেছে।

—ও বা ওর কেউ আমাকে কিছু বলেছে এ তোকে কে বলল? ধমকের সুরেই শংকর জিজ্ঞাসা করেছে।

সানু হাসছে, ওই জগাদার মুখেই লেখা আছে। যেতে দাও দাদা, জগাদাকে কি বললাম আর কেন বললাম সেটা সে বুঝেছে। ভাল কথা ছোড়দি, মিনু শিকদারকে দেখলাম হাতে প্লাস্টার বেঁধে তাদের বাড়ির সামনে দাঁড়িয়ে আছে, পরশু খেলার মাঠে পড়ে গিয়ে বিস্ট ভেঙেছে শুনলাম—তোর কথা জিজ্ঞেস করছিল আর খবরটাও দিতে বলল—

মুখের কথা শেষ হবার আগে ও আবাব দরজার বাইরে। শংকর চাটুজ্যে লক্ষ্য করেছে সুবির মুখ লাল। শোনামাত্র তেতে ওঠার কথা, ওই মিনু শিকদার আর মণ্টু দত্তর সঙ্গে আগের মত মেলামেশা একটুও পছন্দ নয়, কিন্তু তলায় তলায় তাই চলছে এ-রকম আভাস শংকর আগেও পেয়েছে। এই মুহূর্তে সুবিকে ছেড়ে জগার মুখের দিকেই চোখ গেছে তার। উদ্ধত জগা পাঠক তার থেকে সাত-আট বছরের ছোট সানুর কথাগুলো এ-ভাবে হজম করল কি করে ভেবে পেল না। তার বদলে ওর মঙ্গলের জন্যেই ওকে যদি একটা দাবড়ানি দিয়ে উঠত সেটাই স্বাভাবিক হত। কিন্তু স্পষ্ট অস্বস্তি লক্ষ্য করেছে ওর মুখে, প্রায় ভয়-ঘেঁষা অস্বস্তি যেন।

সানু চলে যাবার পরে অবশ্য মুখ খুলেছে। সহজভাবেই বলতে চেষ্টা করেছে, এদের আমি ছোট-ভাই-ই ভাবি, তাই একটু সাবধান করা দরকার মনে করেছিলাম, তার ফল দেখো, উল্টে আমাকে ওয়ার্নিং দিয়ে গেল।

ওয়ার্নিং তুচ্ছ করে হাসতে চেষ্টা করেছে। কিন্তু হাসিটা স্বতঃস্ফূর্ত মনে হয়নি একটুও।

...হ্যাঁ, ভিতরে ভিতরে ক্ষিপ্তই হয়েছিল শংকর। মনের তলায় একটা অনাগত আশঙ্কা থিতিয়ে আছে ক্ষিপ্ত সেই কারণে। অনেক অনিশ্চয়তা পেরিয়ে এসেছে, আজকের স্থির নিশ্চয়তার বনিয়াদে ফাটল ধরতে পারে মনে হলে মেজাজ ঠিক থাকবে কেমন করে? জগা পাঠককেও হকচকিয়ে দেবার মত জোরটা সানু পেল কোথা থেকে? তলায় তলায় ও কোন্ সর্বনাশের খেলায় মেতেছে?

আর একটা তিক্ত বোঝাপড়ার জন্য প্রস্তুত হচ্ছিল শংকর। কিন্তু হঠাৎই ওই ব্যাপারটার দু'দিনের মধ্যে সমুর সঙ্গে সানুর কিছু কথা কানে আসতে ভিতরটা যেন জুড়িয়ে গেছল শংকরের। ওদের ঘরে ওরা দু'জন ছিল শুধু আর ভিতরে ভিতরে তেতে ছিল্ সুবর্ণার ওপর। দোকান থেকে বাড়ি ফিরে ও আবার সন্ধ্যার আগে বেরিয়েছে, এখনো ফেরার নাম নেই। গায়ত্রীকে জিজ্ঞাসা করতে সে-ও মুখঝামটা দিয়েছে, আমি কি জানি! প্রায়ই তো বেরোয়—জিজ্ঞেস করতে গেলে

উল্টো ঝাঁজ—সে খোঁজে তোমার কি দরকার—আমাকে খুকি পেয়েছ!

খালি পায়ে সামনের অন্ধকার বারান্দায় পায়চারি করছিল। ওদের ঘরে আলো জ্বলছিল, পর্দা ফেলা। সমুর একটা কথা কানে আসতে শংকর দরজার সামনে থমকে দাঁড়িয়েছিল। সমু বলছিল, আচ্ছা ছোড়দা, তুমি তো একটা ইঁদুর মারা হচ্ছে দেখলেও সইতে পারো না...খাওয়ার সময় ভিখিরি এলে কত সময় নিজের খাবারটা দিয়ে দাও—তুমি সত্যিই মানুষ মারার কথা কক্ষনো ভাবতে পারো?

সানুর হাসি আর জবাবও শুনেছে—তুই একটা রাম বোকা, আমরা মারা বা মরার কথা ভাবি না—আমরা শুধু বাঁচার কথা ভাবি, জীবনের কথা ভাবি।

শোনার পর মন ঠাণ্ডা হয়েছিল শংকরের। অনেকখানি নিশ্চিন্ত বোধ করেছিল। সুবর্ণার কথাও আর মনে ছিল না। পরদিন একফাঁকে সমুকে জিজ্ঞাসা করেছিল, সানু কি কি বলে বল তো—

সমু অবাক চোখে দাদার দিকে চেয়ে ছিল। শংকরেব তাইতেই বিরক্তি।—একবারে জবাব দিস না কেন—সব কথা তোকে বার বার বলতে হয় কেন?

—জিজ্ঞেস না করলে কিছু বলে না, আর যা-ও বলে ঠিক বুঝতে পারি না। একটু থেমে সমু আবার বলল—ছোড়দার জন্যে আজকাল আমার খুব ভয় হয়...।

শংকব সচকিত আবার।—কেন?

—কেবল মনে হয় ছোড়দা আমাদের শীগগিরই ছেড়ে চলে যাবে।

হেঁয়ালির কথা শুনে শংকব বিরক্ত বোধ করেছে আবার। সমস্ত সম্পর্ক ছেঁটে দিয়ে, আজকের এই নিশ্চয়তার শান্তির কোন ব্যাঘাত না ঘটিয়ে সানু যদি চলেই যায়—তাও খুব অনভিপ্রেত হবে কিনা শংকর জানে না।

...দিন পনেরোর মধ্যে আচমকা সমুর কথাগুলো অভাবিত মর্মান্তিকভাবে ফলে গেল।

আগের রাতে সানু বাড়ি ফেরেনি। সেটা খুব নতুন কিছু নয়। পরদিনের কাগজে দুটো মৃত্যু আর গোটাকতক জখমের খবর বেরিয়েছে। এ-ও নতুন কোন খবর নয়।...পুলিস জনাকয়েক ছেলের সন্ধানে ছিল, তাদের [illegible]ককে একসঙ্গে ছেঁকে ধরেছিল। গ্রেপ্তারের আগে তাবা নাকি পুলিসের সঙ্গে সংঘর্ষে নেমেছিল—ফলে গুলি আর জখম। মৃতের তালিকায় সুনন্দ চ্যাটার্জীর নাম।

সকালের কাগজ পড়ে সমু একটা আর্তনাদ করে উঠেছিল। সকলে ছুটে এসেছিল।

...পুলিসের হেপাজতে মৃতদেহ শ্মশানে এসেছিল পরদিন সন্ধ্যায়। শংকর চাটুজ্যে বোবা মূর্তির মত দাঁড়িয়ে দেখেছে, সানুর মুখখানা ঠিক সেই রকমই হাসি-হাসি। যুদ্ধের কালে ও যেন সব থেকে মজার কৌতুকটা দেখিয়ে দিয়ে গেল।

একটা নিঃশব্দ আর্তনাদ ছড়িয়ে পড়েছে শংকর চাটুজ্যের বুকের তলা থেকে। —এ-ভাবে নিরাপদ হতে আমি চাইনি'

দিন গেছে। মাস ঘুরেছে। শংকরের দু'চোখ আবার হোঁচট খেয়েছে সব থেকে ছোট ভাইটার দিকে চেয়ে। সমুর দিকে চেয়ে। এ ভাইটা সানুর মত হাসে না, কথা বলে না—কিন্তু এ-ও যেন তার শাসনের বাইরে, দখলের বাইরে।...আগেই

বলেছিল, সানু সকলকে ছেড়ে চলে যাবে। চুপচাপ মুখের দিকে চেয়েও যেন অনেক দূরের কিছু দেখতে পায়। দেখে।

—তুই একমাস ধরে কলেজে যাচ্ছিস না শুনলাম?

এ-রকম জেরার মুখে পড়বে ওর যেন জানাই আছে, অথচ মুখে জবাব নেই।

—কানটা টেনে ধরে তারপর বললে কানে ঢুকবে? কলেজে যাচ্ছিস কি যাচ্ছিস না?

মাথা নাড়ল, যাচ্ছে না।

—কেন?

—ভাল লাগে না।

খুব বেশি রকমই তেতে উঠেছিল, পড়াশুনা সিকেয় তুলে বসে আছে, তাব অনুমতি নেবার প্রশ্নও ওদের মনে ঠাঁই পায় না। কিন্তু যে শিক্ষা সানু দিয়ে গেছে, চট করে মেজাজ দেখাল না। বলল, ঠিক আছে, কাঠের কারখানায় এখন লোক দরকার, কাল সকাল সাড়ে ন'টার মধ্যে আমি তোকে সেখানে দেখতে চাই।

—কাল হবে না।

—পরশু?

কি একটা যন্ত্রণা ভিতরে ঠেলে দিতে চেষ্টা করছে ও, শংকব যেন সেটা অনুভব করল।

—এখন হবেই না দাদা।...দু'বেলা তোমার এখানে চারটি করে খাই, তাতে যদি খুব অসুবিধে হয় তো বলো।

শংকর বিমূঢ় কয়েক নিমেষ। সমস্ত মুখ লাল করে দু'পা এগিয়ে গেল তাবপর। —কি বললি? কি বললি তুই?

সমু আর জবাব দিল না। ওর প্রসারিত দুই চোখের চাউনিটাই যেন জবাব। না, শাসনের দিন গেছে। গুলি খেয়ে মরার পরেও সানু হাসছিল। রাগ বেশি হলে নিজের ওপর বিশ্বাস নেই। পরে বোঝাপড়া করবে।

কিন্তু দু'বছরের মধ্যে এ নিয়ে আর ঘাঁটাঘাঁটি করেনি। অত ব্যস্ততার ফাঁকেও একটু লক্ষ্য রেখেছে ওর ওপর। রাগ বেড়েছে, অসহিষ্ণুতা বেড়েছে। কারণ, থেকে থেকে কেবলই মনে হয়েছে, বাবা মারা যাবার আগে পর্যন্ত সমুর সঙ্গে তার একটা সত্তার যেন ভারী একটা মিল ছিল। কথা কম বলত ওরই মত, দেখত, কত কি অনুভব করত—নিজেরই নিভৃতে হারিয়ে যেত। তার সেই সত্তাটা এখন যেন সমুর মধ্যে আটকে আছে। সেটাও ওর ভিতর থেকে টেনে এনে আজকের দুনিয়ার রূঢ় বাস্তবের মুখের ওপর ছুঁড়ে ফেলতে চায়। পারলে নিজেরও মুক্তি, সমুরও মুক্তি।

অনেক রক্ত ঝরার পর বাইরের আবহাওয়া কিছুটা শান্ত এখন। শাসনশক্তি এখন পরাজিতের বুকের ওপর চেপে বসে আছে। সমুর কথা অনুযায়ী সাধারণ মানুষের ভাত-কাপড়ের যুদ্ধটাই এখন একমাত্র যুদ্ধ হয়ে দাঁড়িয়েছে। শাসনযন্ত্রের গলায় বক্তৃতার মেশিন বসেছে। তুমি প্রতিবাদ যদি কর তুমি শত্রু। মরবে। প্রতিবাদ না করে যদি মরো তুমি যোগ্য নাগরিক। তা বলে টাকা কি নেই নাকি? টাকা সর্বত্র ছড়িয়ে আছে। মুষলধারে টাকার বৃষ্টি ঝরছে। টাকার বন্যায় কত কি ভেসে

আছে। মুষ্টিমেয়র হাতে তার দখল। তুমি তোমার বিশীর্ণ হাত বাড়ালে সেই হাতে কিছু উঠে আসবে না। মুষ্টির জোর থাকলে তুমি কিছু পেতে পার।

না, শংকর চাটুজ্যে এই উচ্ছৃঙ্খল লুটতরাজের মধ্য দিয়ে স্ফীত হয়ে ওঠেনি। বরং সততা আর অক্লান্ত পরিশ্রম তার মূলধন। কিন্তু এই দিনে ওটুকুই যথেষ্ট নয়। দাক্ষিণ্যের পরোয়ানা যাদের হাতে, তারই সঙ্গে সক্রিয় যোগাযোগ রেখেই চলতে চেষ্টা করেছে। ক'গুণ ফেরত আসতে পারে হিসেব কবে তাদের হাত ভরে দিতেও কার্পণ্য করেনি।

...তারপর সময় হয়েছে অনুভব করেছে। বাবার কাছে সেই অব্যক্ত প্রতিশ্রুতির ভিত কল্পনার জঠর থেকে এবারে মুক্তির কাঠামোয় বাঁধা পড়বে। বাবার মৃত্যুর তারিখটাই তাব গৃহ-প্রবেশের দিন। আর কোন দিনে নয, ওই দিনেব ওই সময়ে। ওই আশ্রয়ে প্রবেশের পর তার যুদ্ধের কাল শেষ। মহাশান্তি।

৫

একটা জোরাল তাড়ার মুখে পড়ে বাড়িটা যেন তার অস্তিত্ব ঘোষণার শেষ পর্যায়ে এসে পৌঁছেছে। আব ঠিক এক মাস বাদে সেই তাবিখ। যে তারিখে পরগৃহবাসের অভিশাপ শেষ।

কিন্তু এবই মধ্যে হঠাৎ এ-বাড়িতে একটু অশান্তিব সূচনা দেখা দিয়েছে। প্রথম অশান্তি মেজদা শম্ভু চাটুজ্যেকে নিয়ে। দাদা তার বেচাল বরদাস্ত করে উঠতে পাবছিল না। ছ'মাস হযে গেল মেজবউদি বাপের বাড়ি। মেজদা অন্য মেয়েব সঙ্গে স্ফূর্তিতে মেতে আছে। একদিন দাদার সঙ্গে কথা কাটাকাটির ফলে দাদা গর্জন করে তাকে বলেছে, এ-ভাবে চলতে হলে সে তার নিজের পথ দেখতে পারে—তার সঙ্গে থাকতে হলে বউমাকে নিয়ে এসে বাড়ির একজন হয়ে থাকতে হবে। আজ ন'দিন হল মেজদা ঘর তালাবন্ধ করে চলে গেছে। আর ফিববে কি ফিববে না কেউ জানে না।

...বেশ কিছুদিন হল দাদার সঙ্গে ছোড়দি সুবর্ণাব এক ধবনেব ঠাণ্ডা যুদ্ধ চলেছে। সমু সেটা অনুভব করতে পারে। ছোড়দির চাল-চলন বেশ একটু উদ্ধত হয়ে উঠেছে। দোকানের পর রাত ন'টা-দশটাযও বাড়ি ফেবে এক-একদিন। কোনবকম কৈফিয়ৎ দেওয়ার ধার ধারে না যেন। দাদা এখন পর্যন্ত ফেটে পড়ছে না সেটাই আশ্চর্য। দাদার সহ্যগুণ বেড়েছে মনে হয়।

মেজদার বন্ধুদের মধ্যে একমাত্র জগা পাঠকের সঙ্গেই বাড়ির সকলের স্বাভাবিক সম্পর্ক বজায় আছে। দাদার সে অনেক উপকার করেছে তাতে কোন সন্দেহ নেই। কিন্তু সে ব্যস্ত মানুষ, খুব বেশি আসার সময় পায় না। মিনু শিকদার ছোড়দির খোঁজে কিছুদিন আগে এক সন্ধ্যার পরে বাড়ি এসেছিল। লোড-শেডিংয়ের ফলে দাদাও প্রায়ই তাড়াতাড়ি বাড়ি ফেরে সেটা তার হিসেবের মধ্যে ছিল না বোধহয়। ...তা মিনু শিকদারের সঙ্গে অভদ্র ব্যবহারই করেছিল দাদা, বলেছিল, রাত করে পরের বোনের খবর নিতে বেরিয়েছ, ঘরে নিজের বোন নেই?

মিনু শিকদার পালিয়ে বেঁচেছিল। আর একদিন নাকি মোড়ের মাথায় মণ্টু দত্তকে দাঁড়িয়ে থাকতে দেখে তাকেও কি-সব বলেছিল দাদা। বলা বাহুল্য দুজনেই তারা ছোড়দির কাছে নালিশ করেছে। ছোড়দি দাদাকে কিছু বলেনি। বউদির ওপর হম্বি-তম্বি করেছে, দাদাকে বলে দিও আমার ভাল-মন্দ নিয়ে আর তাকে মাথা ঘামাতে হবে না—আর আমার চেনা-জানা লোকদের অপমান করলে সেটাও আমার সহ্য হবে না—বুঝেছ?

বউদি যা-ই বুঝুক, দাদাকে কিছু বলে কুরুক্ষেত্র বাঁধানোর মত বোকা মেয়ে নয়। কেবল তার সুদের কারবার নিয়ে ঠেস না দিলে তার সহিষ্ণুতার সীমা-পরিসীমা নেই।

..ঠাণ্ডা যুদ্ধটা সেদিন আর এক-প্রস্থ স্পষ্ট হল। ভুরু কুঁচকে দাদা ছোড়দিকে জিজ্ঞাসা করল, তুই নাকি বউদির কাছ থেকে তোর ব্যাঙ্কের পাস-বই চেয়ে নিয়েছিস?

—হ্যাঁ।

ছোড়দি এখনো দাদার চোখে চোখ রাখতে পাবেনি। কিন্তু সমুর বিশ্বাস শীগগিরই পারবে।

—কেন?

—দেখলাম কি আছে না আছে?

—ও...কম আছে মনে হল?

—না, যা ভেবেছিলাম তার থেকে অনেক বেশি আছে।

—দেখার পরে পাস-বই ফেরত দিসনি যে?

ছোড়দি নিরুত্তর। দাদা জ্বলতে জ্বলতে চলে গেল।...হ্যাঁ, দাদার সহিষ্ণুতা আগের থেকে অন্তত অনেক বেড়েছে।

নিজের শয্যায় চিৎপাত হয়ে শুয়ে ঘাড় কাত করে ছোড়দির মুখখানাই দেখছিল সমু। চোখাচোখি হতে হাসল একটু।—কত আছে রে পাস-বইয়ে?

—পাস-বই আব ফিক্সড় ডিপোজিট মিলিয়ে এক লাখ টাকাব ওপর।

—ওরে বব-বা, মেরে দিয়েছিস। তা সরালি কি মতলবে?

সুবর্ণা রেগে গেল।—বেশ করেছি। ফ্যাচাং ফাচাং করবি তো মার খাবি বলে দিলাম।

সমু আবার কড়িকাঠের দিকে চেয়ে ভাবতে লাগল কি। সুবর্ণার মেজাজ খুশি এখন। দাদা ও-ভাবে চলে যাবার পর নিজের একটা জোরের স্বাদ পাচ্ছে। দাদা ঘরে ঢোকার আগেও সমুটা অন্যমনস্কের মত কি ভাবছিল। এখনো সেই মূর্তি দেখে জিজ্ঞাসা করে, এই ছোঁড়া, কি ভাবছিস সেই থেকে?

সমুর দু'চোখ আবার তার দিকে ফিরল।—বিশ বস্তা সিমেন্ট আর খানচারেক ভাল শাড়ি।...তুই ফেলে দে না কিছু টাকা।

হাঁ করে খানিক চেয়ে থেকে সুবর্ণা জবাবের তাৎপর্য বুঝতে চেষ্টা করল। —শাড়ি...ওখানকার এক বাড়ির সেই মেয়েটার জন্য?

সমু মাথা নাড়ল। তাই।

কৌতূহল আর অস্বস্তি বোধ করার মত একটা খোরাক পেল যেন।—শাড়ি নেই?

—না। উনিশ পেরুতে চলল, এখনো ফ্রক পরে। শাড়ি পড়লে বেশ সুন্দর দেখায়।

—আর সিমেন্ট কি জন্যে?

—সাত দিন আগে তার দাদু কাঁচা বাথরুমে পা পিছলে পড়ে হাতের হাড় ভেঙেছে। রান্নাঘরেরও সেই অবস্থা। বিশ বস্তা সিমেন্ট হলে একতলা শেষ করে দোতলারও একখানা ঘরের কাজ হতে পারে।

সুবর্ণা ভাইয়ের মুখখানা গম্ভীর ভাবে নিরীক্ষণ করছে।—কত টাকার ব্যাপার?

—ব্ল্যাকে আটাশ টাকা করে বিশ বস্তা সিমেন্টের দাম হল গিয়ে পাঁচশো ষাট, আর চারখানা মোটামুটি শাড়ি আজকের দিনে কম করে দুশো টাকা—মোট সাতশো ষাট টাকা। হেসে উঠল, দিয়েই ফেলবি নাকি টাকাটা?

সুবর্ণা হাঁ-না জবাব দিল না। আগে জানার-বোঝার ব্যাপার আছে।—তলায় তলায় এতখানি বাড় বেড়েছে তোর...দাদা জানে?

—জানে নিশ্চয়। দাদা যখন যায় তখন তো বেশির ভাগ সময় আমি ওই বাড়িতেই থাকি। আর এই জন্যেই বাড়ি দেখতে যাওয়ার নাম শুনলে গজরায়--সামনা-সামনি এখনো কিছু বলছে না।

দাদা গজরায় আর সমু সেটা উপেক্ষা করে শুনেই মনে মনে খুশি সুবর্ণা। —মেয়েটার নাম কি?

—রিণা।

—দেখতে কেমন?

—আমার চোখে দিনকে দিন সুন্দর।

—মারব কষে এক থাপ্পড়। তোর মত ছেলের সঙ্গে মিশছে, পলকা স্বভাব না হয়ে যায় না।

—ঠিক তার উল্টো। এমনিতে হাসি-খুশি। সময় সময় বেজায় মন-মরা। নিজের ভবিষ্যৎ সম্পর্কে কিছু একটা আতঙ্ক আছে ওর।

—আতঙ্ক কেন?

—দিদিদের জন্যে বোধহয়।

—দিদিরা কি করে?

—দুই দিদি, দু'জনেই ভাল চাকরি করে শুনেছি।...রিণাও তাই বলে। আমার বিশ্বাস চাকরি করে না।

সুবর্ণা অবাক।—তাহলে রোজগার করে কি করে? সংসার চালায় কি করে?

—চাকরি না করে যে-ভাবে রোজগার করা সম্ভব আর সংসার চালানো সম্ভব। দিদিদেরও চেহারা-পত্র ভালই।

সুবর্ণা আঁতকে উঠল একেবারে।—এই সব সংসর্গে মিশছিস তুই, অ্যাঁ? তুই ঠিক জানিস ওর দিদিরা ওই রকম?

—ঠিক আর কি করে জানব...মনে হয়।...ন্যাড়াদাও একদিন সেই রকম আভাস দিয়েছিল।

—ন্যাড়াদা আবার কে?

—জগাদার ছোট সংস্করণ। রিণার ওপরের বোন শোভনার ওপর তার চোখ। কি কারণে একদিন তার মনে ঘা পড়েছিল, হয়তো শোভনা অপমান করেছিল...আমাকে এসে বলেছিল, কে কেমন সব জানা আছে, তাকে তুচ্ছ করলে হাটে হাঁড়ি ভেঙে দেবে, পাড়া থেকে বাস তুলে তবে ছাড়বে।

সুবর্ণা ঝাঁজিয়ে উঠেছে, এত সবের পরেও তুই ওদের সঙ্গে মিশছিস কেন? ভাল চাস তো সরে আয়, নয়তো আমিই দাদাকে বলে দেব সব।

তারপরেও ওর দিকে চেয়ে সমু অল্প অল্প হেসেছে, নির্লিপ্ত, নিরুদ্বিগ্ন।—তোরও খারাপ মনে হচ্ছে খুব?

শোনামাত্র সুবর্ণার প্রচণ্ড রাগ হয়েছে। কিন্তু আশ্চর্য, সেটা প্রকাশ করতে পারেনি। ঘর ছেড়ে চলে এসেছে।

সমু ছোড়দির দোষ ধরে না। রিণা কত ভাল মেয়ে ও কি করে জানবে? নিজের দিদিরাই তো জানল না।...গায়ে পিঠে হাত দিলে রিণা আজকাল ঝটকা মেরে সরে যায় না, সরিয়ে দেয় না। চুপচাপ বসে থাকে। আরো ঢের ঢের বেশি কাছে টেনে আনতে ইচ্ছে করে সমুর ওকে। দেখতে ইচ্ছে করে, অনুভব করতে ইচ্ছে করে। এক-একসময় দুর্বার তৃষ্ণার মত হয়ে ওঠে এই ইচ্ছাটা।...কিন্তু রিণার জন্যে ভয়ও করে তার। কিসের ভয় কেন ভয় জানে না। শুধু ভয়। রিণা হঠাৎ-হঠাৎ অন্যমনস্ক হয়ে যায়। ওর মতই কিছু একটা দূরের চিত্র দেখে বোধহয়। সময় সময় শিউরেও ওঠে। জেরা করলে তখন পাঁচটা বাজে কথা বলে আর ডবল হেসে সব কথা উড়িয়ে দিতে চেষ্টা করে। সমুর তাই আরো বেশি ওকে কাছে টেনে নিজের সঙ্গে মিশিয়ে দিতে ওর সব দুশ্চিন্তা সব দুর্ভাবনা টেনে নিতে ইচ্ছে করে।

দিন দশেক পরের কথা। নতুন বাড়িতে উঠে যেতে আর বিশ দিন বাকি।

দাদার সঙ্গে ছোড়দির ঠাণ্ডা যুদ্ধটা হঠাৎই যেন চৌচির হয়ে ভেঙে পড়ল।

সকালে দাদার ঘরে গিয়ে সুবর্ণা ঠাণ্ডা গলায় একটা প্রস্তাব দিল।—দোকানে আমার চার আনা অংশের দু'আনা সমুর নামে লেখা-পড়া করে দিতে চাই, আর দু'আনা তোমাকে বেচে দিতে চাই।

প্রস্তাব শুনে শংকর চাটুজ্যে হতভম্ব প্রথম। নিজের কান দুটোকে যেন বিশ্বাস করে উঠতে পারছে না। গায়ত্রীও স্তব্ধ।

—কি চাস? দু'আনা সমুর নামে লেখাপড়া করে দিবি? আর দু'আনা বিক্রী করবি?...তুই লেখাপড়া করবি তুই বিক্রী করবি?

সুবর্ণা শক্ত হয়ে গম্ভীর মুখে দাঁড়িয়ে রইল। এই নীরবতার অর্থ, দাদা ঠিকই শুনেছে।

এবারে ফেটেই পড়ল শংকর চাটুজ্যে।—গায়ের রক্ত-জল-করা ব্যবসা আমার, আর তোর খেয়ালখুশি মত যা ইচ্ছে তাই করবি? এত সাহস যে এ-কথা আমাকে বলতে আসিস।—কিছু হবে না, কিচ্ছু হতে দেব না—তুই যা পারিস কর গে যা—।

দাদার চিৎকার কানে যেতে সমু এসে বারান্দায় দাঁড়িয়েছে। শুনছে। ছোড়দির গলাও কানে এল, অত চড়া নয়, কিন্তু তীক্ষ্ণ।

—তোমার আপত্তি হবে সেটা আমি আগেই জানতাম। নিজের বারো আনা অংশ থেকে সমুকে এক কড়াও দেবে না তাও জানতাম। ও যদি তোমার কারখানার কর্মচারী হয়ে কাজ করে, তাহলেই তুমি খুশি, সানুর বেলায়ও তাই চেয়েছিলে—

শংকর আবার গর্জন করে উঠল, চোপ!

সুবর্ণা বলল, চেঁচিও না, তুমি নিজের স্বার্থে আমাকে বলি দিয়েছ, তাও সহ্য করেছি—যাক, যা বলছি তাই করে দাও, আমি আর এ ব্যবসার সঙ্গে নিজেকে জড়িয়ে রাখতে চাই না—

নিজের স্বার্থে ওকে বলি দেওয়ার কথাটা শুনে শংকর স্তব্ধ কয়েক মুহূর্ত। সমস্ত মুখ রক্তবর্ণ। চুলের ঝুঁটি ধরে ওর মাথাটা দেয়ালে ঠুকতে ইচ্ছে করছে। কিন্তু এই শাসনের দিন গেছে জানে। এবারে আব গলা চড়াল না। বলল, আমি কিছুই করব না—কের্টে গিয়ে নিজের অংশ নিয়ে বোঝাপড়া কর গে যা—আমার সামনে দাঁড়িয়ে থাকিস না, যা বলছি!

সুবর্ণা বেরিয়ে এল। সমুকে দেখে থমকালো একটু। তারপর নিজের ঘরে ঢুকে গেল।

অসহিষ্ণু আক্রোশে শংকরও চৌকাঠের বাইরে পা দিয়েছিল। সমুকে দেখে ভ্রূকুটি আরো ধারালো হল।—এই শোন তো!

সমু আস্তে আস্তে দাদার দিকে এগিয়ে গেল।

অনুচ্চ কঠিন স্বরে শংকর বলল, সুবি তার চার আনা অংশ থেকে দু'আনা তোকে লিখে দিতে চাইছে...কেন? তুই তাকে কিছু বলেছিস?

সমু নিরীহ দুই চোখ তুলে তার দিকে চেয়ে রইল।

—একবারে জবাব দে!

—আমি ছোড়দিকে কিছু বলিনি, তোমাকে কিছু বলতে পারি...শুনলে কাজ হবে।

—কি?

—আর দেরি না করে জগাদার সঙ্গে ছোড়দির বিয়ে দিয়ে দাও।

অনেক উঁচু থেকে আচমকা একটা আছাড় খেল যেন শংকর চাটুজ্যে। হাঁ করে সমুর মুখের দিকে চেয়ে রইল খানিক। তারপরেই সমস্ত রক্ত যেন একসঙ্গে মাথার দিকে ধাওয়া করল। খপ করে এক হাতে তার ঘাড় ধরে অন্য হাতে কাঁধ ঠেলে হিড় হিড় করে এদিকের ঘরে সুবর্ণার সামনে এসে দাঁড়াল। গলার স্বর সপ্তমে চড়েছে এবার।—এ-সবের মানে কি? ও কেন বলে আর দেরি না করে জগাদার সঙ্গে ছোড়দির বিয়ে দিয়ে দাও। চারটে পাঁচটা মেয়ের সঙ্গে কেলেঙ্কারি করে বেড়িয়েছে যে থার্ড রেট লোফার—তাকে নিয়ে এ-সব নাটকের অর্থ কি আমি জানতে চাই!

সুবর্ণা বিষম চমকে বসা থেকে সোজা হয়ে দাঁড়িয়েছিল। পরক্ষণে ক্ষিপ্ত আক্রোশে সমুর ওপর ঝাঁপিয়ে পড়ল। দু'হাতে খাবলা দিয়ে চুলের মুঠি ধরে ওকে

